لا إله إلا الله محمد رسول الله

# কিতাবুল ফিতান

ইমাম নুআইম বিন হাম্মাদ (রাহিঃ)



অনুবাদঃ Habibur.com

সংকলনেঃ shopnochare.blogspot.com

# সূচিপত্র

## ০১ নবী করীম (সাঃ) এর ইন্তেকাল হতে কিয়ামত পর্যন্ত সংঘটিতব্য ফিতনা ও তার সংখ্যা সম্পর্কে অবহিতকরণ

### হাদিস নং ০১

হযরত আবু সাঈদ খুদরী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন একদা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদের নিয়ে একটু বেলা থাকতেই আসরের নামায আদায় করেন। অতঃপর সূর্য অস্ত ভাষণ দিলেন। উক্ত ভাষণে কিয়ামত পর্যন্ত যা কিছু ঘটবে তার সমস্ত কিছুই বর্ণনা করেন। তাঁর সেই ভাষণটি যারা ভুলে যাওয়ার তারা ভুলে গিয়েছে।

### হাদিস নং ০২

হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "আল্লাহতায়ালা আমার সম্মুখে দুনিয়াকে উঁচু করে ধরলেন। অতঃপর দুনিয়াকে এবং তাতে কিয়ামত পর্যন্ত সংঘটিতব্য বিষয়গুলো দেখছিলাম যেমন আমার দুই হাতের তালুগুলো দেখছি। এটা হলো আল্লাহতায়ালার পক্ষ থেকে সুস্পষ্ট বিষয়, যা তিনি প্রকাশ করেছিলেন তার পূর্ববর্তী নবীগণকে।"

### হাদিস নং ০৩

হযরত হুযাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, কিয়ামত পর্যন্ত সংঘটিতব্য সমস্ত ফিতনা সম্পর্কে আমি সবচেয়ে বেশী অবগত। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার নিকট সেই ফিতনা সম্পর্কে অনেক গোপন বিষয় আলোচনা করেছেন যা আমাকে ছাড়া অন্য কারো কাছে বর্ণনা করেননি। কিন্তু একদিন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এক মজলিসে আগমন করলেন। এরপর ছোট বড় বহু ফিতনা সম্পর্কে আলোচনা করলেন।

উল্লেখ্য, ঐ মজলিসে যারা উপস্থিত ছিল আমি ছাড়া প্রত্যেকেই দুনিয়া থেকে চলে গেছেন।

## হাদিস নং ০৪

হযরত হুযাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "ঘোর অন্ধকার রাত্রির টুকরোর মত ফিতনা একের পর এক আসতেই থাকবে। তা তোমাদের কাছে গরুর চেহারার ন্যায় একই রকম মনে হবে। লোকেরা জানবেনা যে কোনটা কি কারণে হচ্ছে?"

## হাদিস নং ০৫

হযরত হুযাইফা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, এই ফিতনা গরুর ন্যায়। তাতে বহু মানুষ ধ্বংস হবে। তবে যারা পূর্বেই এ সম্পর্কে অবগতি লাভ করবে তারা ধ্বংস হবে না।

## হাদিস নং ০৬

বিশিষ্ট সাহাবী হযরত আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, "কিয়ামতের পূর্বে যখন যুগ পরস্পর নিকটে এসে যাবে তোমাদের কাছে কালো, বুড়ো ধরনের একটি উট এসে বসবে ফিতনার রূপ ধারণ করে। যেন মনে হবে সেটা অন্ধকারে ছেয়ে যাওয়া রাত্রের একটি টুকরা।"

## হাদিস নং ০৭

কুরয ইবনে আল্কামা খুযায়ী থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে এক লোক জানতে চাইল ইসলামের কি কোনো শেষ রয়েছে? জবাবে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "হ্যাঁ, আরব বা অনারব যে কোনো এলাকার কারো ঘরের সদস্যদের প্রতি

আল্লাহতাআলা কল্যাণ কামনা করলে তাদেরকে তিনি ইসলামের অন্তর্ভুক্ত করেন। জিজ্ঞাসা করা হল, এরপর কি হবে? রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "এরপর পাহাড়তুল্য ফিৎনা প্রকাশ পাবে।" অতঃপর ঐ লোক বলল, আল্লাহর কসম! ইনশাআল্লাহ! ইয়া রাসূলুল্লাহ! এটা কখনো হতে পারেনা। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "কসম সে সত্ত্বার যার হাতে আমার রূহ, অবশ্যই হবে। এরপর উক্ত ফিৎনা চলাকালীন তোমরা আশ্রয় নিবে ফণা তুলা কালো বিষাক্ত সাপের। যেখানে তোমরা একে অপরের সাথে মারামারি, হানাহানিতে লিপ্ত হবে।"

বিশিষ্ট মুহাদ্দিস ইবনে শিহাব যুহরী (রহঃ) বলেন, কালো বিষাক্ত যখন কাউকে দংশন করে তখন দংশিত স্থানে মুখের লালা জাতীয় কিছু বিষ লাগিয়ে দেয়ার পর মাথা উঠিয়ে লেজের উপর দাঁড়িয়ে যাবার চেষ্টা করে।

### হাদিস নং ০৮

ভিন্নসূত্রে উপরের হাদিস বর্ণিত হয়েছে।

### হাদিস নং ০৯

স্পষ্টভাবে অনূদিত হয়নি।

### হাদিস নং ১০

হযরত আবু মুসা আশআরী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, "কিয়ামত আসার পূর্বে 'হারজ' সংঘটিত হবে।" লোকেরা জিজ্ঞাসা করলো 'হারজ' কী? তিনি বললেন, "হত্যা এবং মিথ্যা।" লোকেরা জিজ্ঞাসা করলো হে আল্লাহর রাসূল! এখন কাফেররা যেভাবে নিহত হচ্ছে তার চেয়ে বেশী হত্যা সংঘটিত হবে? রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "তোমাদের মাধ্যমে কাফেররা নিহত

হবে না বরং মানুষ তার প্রতিবেশী, আপন ভাই ও চাচাতো ভাইকে হত্যা করবে।”

## হাদিস নং ১১

হযরত উসাইদ ইবনে মুতাশাসি ইবনে মুয়াবিয়া রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আমি আবু মুসা রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি যে, কিয়ামত আসার পূর্বে মুসলমানদের মধ্য হতে ফিতনা ও হত্যা সংঘটিত হবে। এমনকি মানুষ তার দাদা, চাচাতো ভাই, পিতা ও আপন ভাইকে হত্যা করবে। আল্লাহর শপথ! আমি আশংকা করছি যে, না জানি আমি এবং তোমরা তাতে জড়িত হয়ে যাই।

## হাদিস নং ১২

হযরত আবু মুসা আশআরী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, নিশ্চয় তোমাদের সম্মুখে ঘোর অন্ধকার রাত্রির একাংশের ন্যায় ফিতনা সংঘটিত হতে থাকবে। তাতে কোন ব্যক্তি সকালে মুমিন ও বিকালে কাফের এবং বিকালে মুমিন ও সকালে কাফেরে পরিণত হতে থাকবে।

## হাদিস নং ১৩

হযরত মুজাহিদ (রহঃ) হতে বর্ণিত। তিনি বলেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, “অন্ধকার রাত্রির টুকরোর মত ফিতনা দেখা দিবে। সে সময় সকালে একজন মুমিন হলে বিকালে কাফের হয়ে যাবে। বিকালে মুমিন হলে সকালে কাফের হয়ে যাবে। তাদের মধ্যে কেউ পার্থিব সামান্য সামগ্রির বিনিময়ে তার দ্বীন বিক্রি করে বসবে।”

## হাদিস নং ১৪

হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, এই ফিতনা ঘোর অন্ধকার রাত্রির একাংশের ন্যায় ছায়া ফেলবে। যখনই কোন

এক প্রকার ফিতনা চলে যাবে, তখনই আরেক প্রকার ফিতনা প্রকাশ পাবে। তাতে কোন ব্যক্তি সকালে মুমিন হলে বিকালে কাফের হয়ে যাবে, এবং বিকালে মুমিন হলে সকালে কাফের হয়ে যাবে। আর তখন লোকেরা পার্থিব সামান্য সামগ্রির বিনিময়ে তাদের দ্বীনকে বিক্রি করে দিবে।

## হাদিস নং ১৫

হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "নিশ্চয় ফিৎনা আল্লাহর শহরগুলোতে এমনভাবে ঘুমন্ত অবস্থায় থাকবে তার লাগামকে সাড়ানো হবে। কারো জন্য তাকে জাগ্রত করা জায়েয হবেনা। ধ্বংস ঐসব ব্যক্তির জন্য যারা তার লাগাম ধরে টানাটানি করবে।" আবুয্ জাহিরিয়্যাহ বলেন, হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রাদিয়াল্লাহু আনহু বলেন, নিঃসন্দেহে তোমরা এ জগতে নানান ধরনের বালা-মসিবত এবং ফিৎনা-ফাসাদই দেখতে পাবে। ধীরে ধীরে মানুষের যাবতীয় অবস্থা কঠিনই হতে থাকবে।

## হাদিস নং ১৬

রাসুলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর রহস্য সম্বন্ধে অবগত সাহাবী হযরত হুজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু এরশাদ করেন, ফিৎনার সাথে সংশ্লিষ্ট লোক থেকে প্রায় তিনশতজন পর্যন্ত এমন রয়েছে, আমি ইচ্ছা করলে তাদের নাম, তাদের পিতা এবং গ্রামের নাম পর্যন্ত বলতে পারবো। যারা কিয়ামত পর্যন্ত। তার সবকিছুই রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে জানিয়ে গিয়েছেন। উপস্থিত লোকজন জিজ্ঞাসা করলো, সরাসরি কি তাদেরকে দেখানো হয়েছে? উত্তরে তিনি বললেন, তাদের আকৃতি দেখানো হয়েছে। যাদেরকে ওলামায়ে কেরাম এবং ফুকাহায়ে এজাম চিনতে পারবেন। হযরত হুজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু বলেন, তোমরা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে কল্যাণ সম্বন্ধে জানতে চাও, কিন্তু

আমি জানতে চেষ্টা করি অকল্যাণ বা খারাপী সম্বন্ধে আর তোমরা তাঁর কাছে জানতে চাও ঘটে যাওয়া বিষয় সম্বন্ধে, আমি জানতে চাই ভবিষ্যতে যা হবে সে সম্বন্ধে।

## হাদিস নং ১৭

হযরত হুজাইফা রাদিয়াল্লাহু আনহু এরশাদ করেন, আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বলতে শুনেছি, "আমার উম্মতের মধ্যে এমন তিনশত লোক প্রকাশ পাবে যাদের সাথে তিনশত পতাকা থাকবে, যদ্বারা তাদের পরিচয় শনাক্ত করা যাবে। বংশীয়ভাবে এরা খুবই পরিচিত হবে। তারা আল্লাহর সন্তুষ্টি অর্জনের কথা প্রকাশ করলেও যুদ্ধ করবে সুন্নাতের বিপরীত পথভ্রষ্টার উপর।"

## হাদিস নং ১৮

বিশিষ্ট সাহাবী হযরত হুজাইফা ইবনুল এমান রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, যাবতীয় ফিৎনা ফাসাদ আমি যা জানি, সেগুলো যদি তোমাদেরকে বয়ান করি তাহলে তোমরা আমার সাথে বিনিদ্র অবস্থায় থাকতে পারবে না।

## হাদিস নং ১৯

হযরত আব্দুল্লাহ ইবনে আমর ইবনুল আস রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, তোমাদের ওপর ফিৎনা-ফাসাদ, অব্যাহত থাকবে এবং মোয়ামালা ধীরে ধীরে আরো কঠিন আকার ধারণ করবে। যখন কোনো রাষ্ট্রপ্রধান আল্লাহর সন্তুষ্টি অর্জনের লক্ষে দেশ পরিচালনা করে না এবং রাষ্ট্রনায়কগণ আল্লাহতাআলার এবাদত করেনা তখন তোমরা আল্লাহতাআলার অসন্তুষ্ট হওয়াকে খুবই ভয় কর। কেননা, আল্লাহতাআলা অসন্তুষ্ট হওয়া মানুষের অসন্তুষ্ট হওয়া থেকে মারাত্মক।

## হাদিস নং ২০

আবু ইদরীস হতে বর্ণিত। তিনি বলেন, আমি, আবু সালেহ এবং আবু মুসলিম একসাথে ছিলাম। তারা দুইজনের একজন অপরকে বলল, তোমরা কি কোনো বিষয়ের ভয় করছ? তারা বলল, আমরা মানুষের লোভ সম্বন্ধে শংকিত। অতঃপর আমি বললাম, এমন লোভ একমাত্র আখেরী যামানার মানুষের মাঝে প্রকাশ পাবে। উত্তরে তারা বলল, তুমি ঠিকই বলেছ। কেউ লোভবিহীন কখনো ছিনতাই, ডাকাতী করতে পারে না এবং মানুষ সবচেয়ে বেশি ছিনতাই ইত্যাদির সম্মুখিন হবে একমাত্র ইসলামের ক্ষেত্রে। নিঃসন্দেহে যাবতীয় ফিৎনা ফাসাদ ইসলামের প্রতি আগ্রহী হয়ে উঠবে এবং উক্ত ফিৎনা আখেরী যামানাতেই ব্যাপক আকার ধারণ করবে।

## হাদিস নং ২১

কায়েস ইবনে আবু হোসেন থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "বৃষ্টির ন্যায় পৃথিবীতে ফিতনা বিস্তার লাভ করবে।"

## হাদিস নং ২২

হযরত ওবাইদুল্লাহ ইবনে আবু জাফর (রহঃ) বলেন, যখন আল্লাহতাআলা হযরত মুসা (আঃ) এর কাছে উম্মাতে মুহাম্মাদিয়া মর্যাদা সম্বন্ধে আলোচনা করলেন তখন হযরত মুসা (আঃ) উম্মাতে মুহাম্মাদিয়ার অন্তর্ভুক্ত হওয়ার জন্য আবেদন করলেন। তার আবেদনের প্রেক্ষিতে আল্লাহতাআলা এরশাদ করেন, "হে মুসা! উক্ত উম্মতের মাঝে আখেরী যুগে অনেক ধরনের বালা মসিবত প্রকাশ পাবে।" একথা শুনে হযরত মুসা (আঃ) বললেন, হে আল্লাহ! এ ধরনের বালা মসিবতকালীন কে ধৈর্য্য ধারণ করতে পারবে? জবাবে আল্লাহতাআলা বললেন, "ঐ মুহূর্তে যারা ধৈর্য্য ধারণ করে ঈমানের উপর অটল থাকবে তাদের

জন্য বিভিন্ন ধরনের বালা মসিবত সহজ হয়ে যাবে।”

## হাদিস নং ২৩

হযরত আব্দুল্লাহ ইবনে আমর ইবনুল’ আস থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, “অচিরেই আমার উম্মতের মধ্যে এমন ফিতনা আসবে যে, তাতে মানুষ তার পিতা ও ভাই থেকে বিচ্ছিন্ন হয়ে যাবে। এমনকি মানুষ তার বিপদের ব্যাপারে অপমান বোধ করবে, যেমন ব্যভিচারীনি মহিলা তার ব্যভিচারের অপমানবোধ করে।”

## হাদিস নং ২৪

আবু তামীম জায়শানী থেকে বর্ণিত। তিনি বলেন, অবিরাম বৃষ্টির ন্যায় তোমাদের নিকট ফিতনা প্রবলভাবে বর্ষণ হতে থাকবে।

## হাদিস নং ২৫

হযরত উসামা ইবনে যায়েদ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, একদা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একটি দুর্গের উপর আরোহন করে (লোকদেরকে) বললেন, “আমি যা দেখছি তোমরাও কি তা দেখছ? নিশ্চয় আমি দেখছি যে, তোমাদের গৃহের ফাঁকে ফাঁকে বৃষ্টির ন্যায় ফিতনা পতিত হচ্ছে।”

## হাদিস নং ২৬

স্পষ্টভাবে অনূদিত হয়নি।

## হাদিস নং ২৭

হযরত হুজাইফা রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, আল্লাহর কসম! শহরের রাস্তাগুলো থেকে এমন কোনো রাস্তা কিংবা গ্রামের গলিসমূহ থেকে এমন কোনো গলি নেই যার সম্বন্ধে আমি জানিনা যে, হযরত ওসমান রাদিয়াল্লাহু

আনহুকে শহীদ করার পর যাবতীয় ফিৎনা ফাসাদ প্রকাশ পাবে। অর্থাৎ, সবকিছু আমার কাছে পূর্ব থেকে জানা আছে।

## হাদিস নং ২৮

হযরত আবু সালেম জায়শানী (রহঃ) বলেন, আমি হযরত আলী রাদিয়াল্লাহু আনহুকে কূফাতে বলতে শুনেছি, কিয়ামতের পূর্বে বিশৃঙ্খলা সৃষ্টিকারী এমন তিনশত লোক প্রকাশ পাবে, আমি ইচ্ছা করলে তাদেরকে পরিচালনাকারী এবং উৎসাহদাতাদের নাম ঠিকানা সবকিছু বলে দিতে পারব।

## হাদিস নং ২৯

হুযাইফা (রাদিয়াল্লাহু আনহু) থেকে বর্ণিত। তিনি বলেন, লোকেরা রাসূলুল্লাহ (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) এর নিকট কল্যাণ সম্পর্কে প্রশ্ন করত। আর আমি ক্ষতিকর বিষয় সম্পর্কে জিজ্ঞাসা করতাম এই ভয়ে যেন আমি তাতে লিপ্ত না হই। হযরত হুযায়ফা রাদিয়াল্লাহু আনহু বলেন, আমি জিজ্ঞাসা করলাম, ইয়া রাসূলুল্লাহ! আমরা এক সময় মুর্খতা ও মন্দের মধ্যে নিমজ্জিত ছিলাম অতঃপর আল্লাহতা'আলা আমাদেরকে এই কল্যাণ (অর্থাৎ দ্বীন ইসলাম) দান করেন। তবে কি কল্যাণের পর পুনরায় অকল্যাণ (ফিতনা-ফাসাদ) আসবে? রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন "হ্যাঁ, আসবে।" আমি পুনরায় জিজ্ঞাসা করলাম সেই অকল্যাণের পরে কি আবার কল্যাণ আসবে? তিনি বললেন, "হ্যাঁ আসবে।" তবে তা হবে ধোঁয়াযুক্ত। আমি জিজ্ঞাসা করলাম, সেই ধোঁয়া কি প্রকৃতির? তিনি বললেন, "লোকেরা আমার সুন্নত বর্জন করে অন্য তরিকা গ্রহণ করবে এবং আমার পথ ছেড়ে লোকদেরকে অন্য পথে পরিচালিত করবে। তখন তুমি তাদের মধ্যে ভাল কাজও দেখতে পাবে এবং দেখতে পাবে মন্দ কাজও।" আমি আবার জিজ্ঞাসা করলাম, সেই কল্যাণের পরও কি অকল্যাণ আসবে? তিনি বললেন হ্যাঁ, "দোজখের দ্বারে দাঁড়িয়ে কতিপয় আহ্বানকারী লোকদেরকে সেই দিকে আহ্বান করবে। যারা তাদের আহ্বানে সাড়া দেবে তাদেরকে তারা

জাহান্নামে নিক্ষেপ করে ছাড়বে।" আমি বললাম, ইয়া রাসূলুল্লাহ! আমাকে তাদের পরিচয় জানিয়ে দিন। তিনি বললেন, "তারা আমাদের মতোই মানুষ হবে এবং আমাদের ভাষায় কথা বলবে।"

## হাদিস নং ৩০

হযরত হাসসান ইবনে আতিয়্যাহ, হযরত হুযায়ফা রাদিয়াল্লাহু আনহু থেকে অনুরূপ বর্ণনা করেন, (অর্থাৎ ২৯ নং হাদীসের অনুরূপ বর্ণনা করেন)।

## হাদিস নং ৩১

হযরত হুযায়ফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আমার সঙ্গীরা কল্যাণ সম্পর্কে শিক্ষা করতেন। আর আমি অকল্যাণ বিষয় সম্পর্কে শিক্ষা করতাম তার মধ্যে পতিত হওয়ার ভয়ে। (বর্ণনাকারী ঈসা বলেন) অর্থাৎ ফিতনার মধ্যে পতিত হওয়ার ভয়ে।

## হাদিস নং ৩২

হযরত হুযায়ফা ইবনুল ইয়ামানে রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আমি জিজ্ঞাসা করলাম, ইয়া রাসূলাল্লাহ! আমরা এক সময় মূর্খতা ও মন্দের মধ্যে নিমজ্জিত ছিলাম। অতঃপর আল্লাহতায়ালা আমাদেরকে এই কল্যাণ (অর্থাৎ দ্বীন-ইসলাম) দান করেন। তবে কি এই কল্যাণের পর পুনরায় অকল্যাণ আসবে? তিনি বললেন, "হ্যাঁ, আসবে। তবে তা হবে ধোঁয়াযুক্ত। ঐ সমস্ত লোকেরা আমাদের মতই মানুষ হবে এবং আমাদের ভাষাই কথা বলবে। তুমি তাদের মধ্যে ভালো কাজও দেখতে পাবে এবং মন্দ কাজও দেখতে পাবে। জাহান্নামের দ্বারে দাঁড়িয়ে কতিপয় আহ্বানকারী লোকদেরকে সেই দিকে আহ্বান করবে। যে ব্যক্তি তাদের অনুসরণ করবে, তাকে তারা জাহান্নামে প্রবিষ্ট করে ছাড়বে।"

## হাদিস নং ৩৩

হযরত হুযায়ফা রাদিয়াল্লাহু আনহু রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে অনুরূপ হাদীস বর্ণনা করেন (অর্থাৎ ৩২ নং হাদীসের অনুরূপ)।

## হাদিস নং ৩৪

হযরত হুযায়ফা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, লোকেরা রাসূলুল্লাহ (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) এর নিকট কল্যাণ সম্পর্কে প্রশ্ন করত। আর আমি ক্ষতিকর বিষয় সম্পর্কে জিজ্ঞাসা করতাম এই ভয়ে যেন আমি তাতে লিপ্ত না হই। একদিন আমি রাসূল (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) এর নিকট বসা ছিলাম, ইয়া রাসূলাল্লাহ! আল্লাহতায়ালা আমাদেরকে যেই কল্যাণ দান করেছেন, সেই কল্যাণের পর কি পুনরায় অকল্যাণ দান করেছেন? সেই কল্যাণের পর কি পুনরায় অকল্যাণ আসবে? যা পূর্বেও ছিল। তিনি বললেন, "হ্যাঁ, আসবে।" আমি পুনরায় জিজ্ঞাসা করলাম তারপর কি হবে? রাসূল (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) বললেন, "ধোঁকার উপর সন্ধি চুক্তি হবে।" আমি জিজ্ঞাসা করলাম, সন্ধিচুক্তির পর কি হবে? তিনি বললেন, "কতিপয় আহ্বানকারী গোমরাহীর দিকে আহ্বান করবে। যদি তুমি তখন আল্লাহর কোন খলীফা (শাসক) এর সাক্ষাৎ পাও তাহলে অবশ্যই তার আনুগত্য করবে।"

## হাদিস নং ৩৫

হযরত হুজায়ফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "আমার উম্মত ধ্বংস হবে না, যতক্ষণ পর্যন্ত তাদের মধ্যে তামায়ুয, তামায়ুল ও মাআমূ প্রকাশ না পাবে।" হুজায়ফা রাদিয়াল্লাহু আনহু বলেন, আমি বললাম, ইয়া রাসূলুল্লাহ!

আমার আব্বা, আম্মা আপনার জন্য কুরবান হউক 'তামায়ুয' কি জিনিস? রাসুলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "তামায়ুয হচ্ছে আমাবিয়্যাত বা স্বজনপ্রীতি যা আমার পরে মানুষের মাঝে ইসলামের ক্ষেত্রে প্রকাশ পাবে।" অতঃপর জিজ্ঞাস করলাম, 'তামায়ুল' কি জিনিস? জবাবে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "এক গোত্র অন্য গোত্রের প্রতি হামলা করবে এবং অত্যাচারের মাধ্যমে একে অপরের উপর আক্রমণ করাকে বৈধ মনে করবে।" এরপর জানতে চাইলাম ইয়া রাসূলুল্লাহ! 'মাআমূ' কি জিনিস? রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জবাব দিলেন, "এক শহরবাসী অন্য শহরবাসীর সাথে যুদ্ধে লিপ্ত হবে, যার কারণে তারা একে অপরের বিরোধীতায় মেতে উঠবে।" এটা বুঝাতে গিয়ে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এক হাতের আঙ্গুল অন্য হাতে প্রবেশ করালেন। তিনি আরো বললেন, "এ অবস্থা তখনই হবে যখন ব্যাপকভাবে রাষ্ট্রীয়ভাবে বিশৃংঙ্খলা দেখা দিবে এবং বিশেষ কিছু লোকের অবস্থা তুলনামূলক ভালো থাকবে। সুসংবাদ ঐ ব্যক্তির জন্য যাকে আল্লাহতাআলা খাছ ব্যক্তিদের অন্তর্ভুক্ত করে এসলাহ দান করেছেন।"

## হাদিস নং ৩৬

হযরত ইবনে আব্বাস (রাদিয়াল্লাহু আনহু) থেকে বর্ণিত। তিনি বলেন, বনী ইসরাঈলদের মধ্যে এমন কোন বিষয় ছিলনা যা তোমাদের মধ্যে সংঘটিত হবেনা।

## হাদিস নং ৩৭

হযরত আবুল আলিয়া (রহঃ) হতে বর্ণিত। তিনি বলেন, যখন তাসতুর নামক এলাকা বিজয় হয়, তখন আমরা হরমুজের স্টোর রুমে একটা জিনিস পেলাম। দেখলাম, খাটিয়ার উপর রাখা একটি লাশের মাথার পার্শ্বে একটা লিখিত কিছু রেখে দেয়া আছে। ধারণা করা হয় এটা হযরত দানিয়াল (আঃ) এর লাশ।

অতঃপর আমরা সেটাকে আমীরুল মু'মিনীন হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু এর কাছে পাঠিয়ে দিলাম। হযরত আবুল আলিয়া বলেন, আরবদের থেকে আমিই সেটাকে সর্বপ্রথম পাঠ করি। পরবর্তীতে লিখিত কাগজগুলোকে কা'ব এর নিকট পাঠানো হলো তিনি সেগুলো আরবী ভাষায় অনুবাদকালে দেখা গেল, হযরত দানিয়াল (আঃ) এর সাথে থাকা কাগজের মধ্যে যাবতীয় সব ফিৎনার বর্ণনা স্পষ্টভাবে রয়েছে।

**হাদিস নং ৩৮**

বিশিষ্ট সাহাবী হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি নিম্নের আয়াত সম্বন্ধে বলেন, এখনো পর্যন্ত উক্ত আয়াতের মর্ম প্রকাশ পায়নি। আয়াতটি হচ্ছে, **অর্থঃ** *হে মুমিনগণ! তোমরা নিজেদের চিন্তা কর। তোমরা যখন সৎপথে রয়েছে, তখন কেউ পথভ্রান্ত হলে তাতে তোমাদের কোনো ক্ষতি নেই। (সূরা মায়েদাহ, ১০৫)*

হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু বলেন, আল্লাহতাআলা সর্ব বিষয়কে সামনে রেখে কুরআন শরীফ নাযিল করেছেন। তার মধ্যে এমন কতক বিষয় রয়েছে, যা কুরআন অবতীর্ণ হওয়ার পূর্বেই প্রকাশ পেয়েছে, আবার কতক আয়াত এমন রয়েছে যার ব্যাখ্যা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর যুগে প্রকাশ পেয়েছে। কিছু আয়াত এমন আছে, যার সামান্য ব্যাখ্যা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দুনিয়া থেকে বিদায় নেয়ার পর সংঘটিত হয়েছে। কিছু আয়াত এমন আছে, যার ব্যাখ্যা পরবর্তী যুগে প্রকাশ পাবে। আবার কিছু আয়াতের ব্যাখ্যা ফুটে উঠবে হিসাব-নিকাশের দিন। সেগুলো হচ্ছে, ঐ সব আয়াত যার মধ্যে হিসাব-নিকাশ, জান্নাত-জাহান্নাম সম্বন্ধে লেখা রয়েছে।

## হাদিস নং ৩৯

ওমাইর ইবনে হানী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন আমাদেরকে বর্ণনা করেছেন এমন কতক শাইখ যারা সিফফীন যুদ্ধে অংশগ্রহণ করেছেন। তারা বলেন, আমরা যূদী পাহাড়ে এসে হঠাৎ করে আবু হুরাইরা রাদিয়াল্লাহু আনহু এর সাক্ষাৎ হলো। আমরা তাকে একহাত অন্যহাতের উপর রেখে পিছনে ধরে রাখা অবস্থায় পেলাম। পাহাড়ের সাথে ঠেস দিয়ে বসে আল্লাহতাআলার যিকিররত থাকতে দেখলাম। আমরা তাকে সালাম দিলে তিনি সালামের উত্তর দিলেন। আমরা তাঁকে বললাম, এ ফিৎনা সম্বন্ধে আমাদেরকে কিছু অবগত করুন। অতঃপর তিনি বললেন, নিশ্চয় তোমরা উক্ত ফিৎনার ক্ষেত্রে তোমরা তোমাদের শত্রুর বিরুদ্ধে সাহায্যপ্রাপ্ত হবে। এরপর তিনি বলেন, বিভিন্ন ধরনের ফিৎনা প্রকাশ পাবে, যা মূলতঃ মধুর মধ্যে পানির ন্যায়। তেমনিভাবে তোমাদেরকে ধ্বংস করে দেয়া হবে, অথচ তোমরা নগণ্য এবং লজ্জিত হবে।

## হাদিস নং ৪০

হযরত সামুরা ইবনে জুনদুব রাদিয়াল্লাহু আনহু বলেন, কিয়ামত সংঘঠিত হবেনা, যতক্ষণ পর্যন্ত তোমরা বড় বড় কিছু বিষয় স্বচক্ষ্যে দেখবেনা এবং তোমরা সেগুলো নিজেদের মধ্যেও আলোচনা করার সাহস পাবে না।

## হাদিস নং ৪১

হযরত সালমা ইবনে নুকাইল রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বলতে শুনেছি, “তোমরা আমার পর এমন কিছু সময় অবস্থান করবে, যার মধ্যে তোমরা একে অপরের শত্রুতে পরিণত হবে এবং অতিসত্ত্বর তোমরা কিছু সৈন্যের উপর হামলা করবে, যারা এক দল অন্য দলের উপর হামলে পড়বে। কিয়ামতের পূর্বে ব্যাপক হত্যা প্রকাশ পাবে এবং এরপর কিছু বৎসর এমনভাবে অতিবাহিত হবে যেন সেগুলো

ভূমিকম্পের বৎসর।

## হাদিস নং ৪২

হযরত মাকহুল (রহঃ) থেকে বর্ণিত। আল্লাহতায়ালার বাণী, অর্থঃ *তোমরা এক সিঁড়ি থেকে আরেক সিঁড়িতে আরোহণ করবে। (সূরা ইনশিক্বাক্ব, ১৯)* (বর্ণনাকারী এই আয়াতের ব্যাখ্যায় বলেন, প্রত্যেক বিশ বছরের মধ্যে তোমরা যে অবস্থাতে ছিলে, সেটা ছাড়া অন্য অবস্থাতে থাকবে। (অর্থাৎ প্রতি বিশ বছর পর পর তোমাদের অবস্থা পরিবর্তন হতে থাকবে।)

## হাদিস নং ৪৩

হযরত সা'য়াদ ইবনে আবী ওয়াক্কাস রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এই আয়াত তিলাওয়াত করলেন, অর্থঃ *হে নবী আপনি বলে দিন, তিনিই (আল্লাহ) শক্তিমান যে, তোমাদের উপর কোন শাস্তি উপর দিক থেকে অথবা তোমাদের পদতল থেকে প্রেরণ করবেন। (সূরা আন'আম, ৬৫)।* অতঃপর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "জেনে রেখ! নিশ্চয় তা সংঘটিত হবে।" (বর্ণনাকারী বলেন) এর পর তার আর কোন ব্যাখ্যা করেননি।

## হাদিস নং ৪৪

বিশিষ্ট সাহাবী হযরত মুআয ইবনে জাবাল রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, নিঃসন্দেহে তোমরা দুনিয়াতে ফিৎনা-ফাসাদ এবং বালা-মসিবতই দেখতে পাবে। ধীরে ধীরে মোয়ামালা কঠিন থেকে কঠিনতর হতে থাকবে। যেসব বালা মসিবতগুলো তোমাদের কাছে ভয়াবহ এবং মারাত্মক মনে হবে কিন্তু তোমাদের পরবর্তীদের কাছে খুবই সহজলভ্য মনে হবে, যেহেতু তারা এর থেকে আরো কঠিন বিপদ আপদের সম্মুখিন হবে।

## হাদিস নং ৪৫

মির ইবনে হুবাইশ (রহঃ) থেকে বর্ণিত। তিনি হযরত আলী রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছেন, তোমরা আমার কাছে জানতে চাও। আল্লাহর কসম! কিয়ামতের পূর্বে প্রকাশ পাওয়া শত শত দল যারা যুদ্ধে লিপ্ত হবে তাদের সম্বন্ধে আমার কাছে জানতে চাওয়া হলে, আমি তাদের সেনাপ্রধান, পরিচালনাকারী এবং আহবানকারী সকলের নাম বলে দিতে পারব। তোমাদের এবং কিয়ামতের মাঝখানে যা কিছু সংঘটিত হবে সবকিছু পরিস্কারভাবে বলতে পারব।

## হাদিস নং ৪৬

হযরত মুয়াবিয়া ইবনে আবু সুফিয়ান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, “জেনে রাখ! দুনিয়াতে বিপদ ও ফিতনা ছাড়া কোন কিছুই অবশিষ্ট থাকবে না।”

## হাদিস নং ৪৭

হযরত যুবায়ের ইবনে আদী আনাস ইবনে মালেক রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছেন যে, আগামীতে তোমাদের উপর যে বছর আসবে তা অতীত অপেক্ষা আরো মন্দ হবে। একথাগুলো আমি তোমাদের নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হতে শুনেছি।

## হাদিস নং ৪৮

হযরত আবুল জিল্‌দ জিলান থেকে বর্ণিত। তিনি বলেন, নিশ্চয় মুসলমানরা বিপদে আপতিত হবে। পর মানুষ তাদের চতুর্দিকে ঘোরাঘুরি করতে থাকবে। ফলে মুসলমান কষ্টের কারণে ইহুদী ও খৃষ্টান হয়ে প্রত্যাবর্তন করবে।

## হাদিস নং ৪৯

হযরত হুযায়ফা রাদিয়াল্লাহু আনহু ও হযরত আবু মুসা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তারা উভয়ে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বলতে শুনেছেন যে, "কিয়ামতের পূর্বে এমন দিন আসবে যে তাতে মূর্খতা অবতীর্ণ হতে থাকবে এবং 'হারজ' বেড়ে যাবে।" লোকেরা প্রশ্ন করলো ইয়া রাসূলুল্লাহ 'হারজ' কী? তিনি বললেন হত্যা।

## হাদিস নং ৫০

বিশিষ্ট তাবেঈ হযরত আ'নাশ (রহঃ) থেকে বর্ণিত। তার কাছে যিনি বর্ণনা করেছে তার কাছ থেকে তিনি নকল করেছেন, তিনি বলেন, তোমাদের কাছে যখনই এমন কোনো বালা মসিবত প্রকাশ পায়, যার কারণে তোমরা চিল্লাচিল্লি করবে, কিন্তু পিছনে এমন আরো বালা-মসিবত অপেক্ষা করছে যা এর থেকেও মারাত্মক। যে বালা মসিবত তোমাদেরকে পূর্বের মসিবতকে ভুলিয়ে দিবে।

## হাদিস নং ৫১

হযরত আবু ওয়ায়েল, হযরত আব্দুল্লাহ থেকে বর্ণনা করেন, তিনি বলেন, যখন ফিতনা তোমাদেরকে জড়াবে, তখন তোমাদের কি অবস্থা হবে? তাতে বড়রা অতিবৃদ্ধ হয়ে যাবে এবং ছোটরা বড় হতে থাকবে। মানুষ তাকে সুন্নত হিসাবে গ্রহণ করবে। যখন তা থেকে কোন কিছু ছেড়ে দিবে, তখন বলা হবে তুমি সুন্নতকে ছেড়ে দিয়েছ। কেউ প্রশ্ন করল, হে আবু আব্দুর রহমান, তা কখন হবে? তিনি বললেন, যখন তোমাদের মধ্যে অজ্ঞব্যক্তিরা ব্যাপকতা লাভ করবে আর আলেমগণ কমে যাবে। কারী ও নেতা বৃদ্ধি পেতে থাকবে, আমানতদার ব্যক্তি কমে যাবে। আখেরাতের আমলের মাধ্যমে দুনিয়া অন্বেষণ করবে।

## হাদিস নং ৫২

হযরত হুযায়ফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, তোমাদের মাঝে এবং তোমাদের উপর অকল্যাণ নিপতিত হওয়ার মাঝে একমাত্র দূরত্ব হলো ওমর রাদিয়াল্লাহু আনহু এর মৃত্যু। (অর্থাৎ ওমর রাদিয়াল্লাহু আনহু এর মৃত্যুর পর থেকেই অকল্যাণ তথা ফিতনা আসতে থাকবে)।

## হাদিস নং ৫৩

হযরত হুযায়ফা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, তোমাদের মাঝে এবং অকল্যাণের মাঝে একমাত্র দূরত্ব হলো একজন ব্যক্তি। তিনি যখন মৃত্যুবরণ করবেন তখন তোমাদের উপর অকল্যাণকে ঢেলে দেওয়া হবে।

## হাদিস নং ৫৪

হযরত আব্দুর রহমান ইবনে আউফ রাদিয়াল্লাহু আনহু এর এক গোলাম বলেন, আমি একদিন হযরত আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহুকে দেখলাম, যে অবস্থায় তিনি কতক বাচ্চাকে একথা বলতে শুনেছেন, 'পরবর্তীতে অবস্থা খুবই ভয়াবহ হবে।' একথা শুনার সাথে সাথে হযরত আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহু বলে উঠলেন, কসম যে সত্ত্বার যার হাতে আমার প্রাণ, কিয়ামতের দিন পর্যন্ত আরো অনেক কঠিন ভয়াবহ অবস্থার সম্মুখিন হতে হবে।

## হাদিস নং ৫৫

হযরত হুজায়ফা রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি একদিন আমেরকে বললেন, হে আমের! তুমি যা অবলোকন করছ সেগুলো যেন তোমাকে ধোঁকায় ফেলে না দেয়। হতে পারে এগুলো খুব দ্রুত তাদেরকে তাদের দ্বীন থেকে বের করে আনবে। যেমন, এক মহিলা অন্য মহিলার সামনে তার লজ্জাস্থানকে প্রকাশ করে থাকে।

**হাদিস নং ৫৬**

হযরত আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "সর্বপ্রথম পারস্যবাসীরা ধ্বংস হবে। তাদের ধ্বংসের পরপর আরবের অধিবাসীগণ ধ্বংস হতে থাকবে।"

**হাদিস নং ৫৭**

হযরত উবাই ইবনে কা'ব রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর যুগে আমরা একদিকে মনোযোগী ছিলাম, অতঃপর যখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইন্তেকাল করলেন তখন আমরা এদিক সেদিক মনোযোগ দিতে লাগলাম।

**হাদিস নং ৫৮**

মুহাম্মদ ইবনে আব্দুর রহমান ইবনে আবিযি'ব (রহঃ) হতে বর্ণিত। তিনি বলেন, আমি হযরত আব্দুল্লাহ ইবনুয যুবায়ের রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি, আমার রাষ্ট্র পরিচালনা সম্বন্ধে হযরত কা'ব যেসব মসিবতের কথা বলেছেন, আমি আমার জিম্মাদারী পালন করতে গিয়ে সবকিছুর সম্মুখিন হয়েছি।

**হাদিস নং ৫৯**

হযরত আব্দুল্লাহ ইবনে রাদিয়াল্লাহু আনহু হতে বিশিষ্ট তাবেঈ হযরত মুজাহিদ (রহঃ) বর্ণনা করেন, একদিন হযরত ইবনে ওমর রাদিয়াল্লাহু আনহু আবু কুবাইদের উপর কিছু সুউচ্চ বাড়ি দেখতে পেয়ে বললেন, হে মুজাহিদ! যখন তুমি মক্কার ঘর বাড়িকে তার আশেপাশের বাড়ি ঘর থেকে উঁচু দেখতে পাবে এবং তার অলি-গলিতে পানি প্রবাহিত হতে দেখবে তখন তুমি অবশ্যই এগুলো থেকে দূরে থাকার চেষ্টা করবে।

## হাদিস নং ৬০

হযরত আবু ওয়ায়েল (রহঃ) বলেন, আমি হুযায়ফা রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি, একদা আমরা হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু এর সাথে বসা ছিলাম। তখন তিনি বললেন, তোমাদের মধ্যে কোন ব্যক্তির রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ফিতনা সম্পর্কীয় বাণী স্মরণ আছে? হযরত হুযায়ফা রাদিয়াল্লাহু আনহু বলেন, আমি বললাম, আমার স্মরণ আছে। তিনি যেভাবে বলেছেন, হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু বললেন, এ ব্যাপারে তুমি সৎসাহসী, সুতরাং তা পেশ কর। আমি বললাম, মানুষ ফিতনায় পড়বে তার পরিবার-পরিজনের ব্যাপারে, মালসম্পদের ব্যাপারে, তার নিজের সন্তানসন্ততি ও পাড়া প্রতিবেশীর ব্যাপারে। তবে নামাজ, সদকা এবং ভাল কাজের আদেশ ও মন্দ কাজের নিষেধ তা মিটিয়ে দেবে। হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু বললেন, আমি এ ফিতনা সম্পর্কে জানতে চাইনি, বরং যে ফিতনা সমুদ্রের তরঙ্গমালার মত উত্থিত হবে এবং তোলপাড় করে ফেলবে, সে ফিতনা সম্পর্কে জানতে চেয়েছি। হযরত হুযায়ফা রাদিয়াল্লাহু আনহু বলেন, তখন আমি বললাম, হে আমীরুল মু'মিনীন! আপনি ভয় করবেন না, (তা তো আপনাকে পাবে না।) কেননা সেই ফিতনা ও আপনার মধ্যে একটি আবদ্ধ দরজা রয়েছে। তিনি জিজ্ঞাসা করলেন, আচ্ছা সেই দরজাটি কি ভেঙ্গে দেওয়া হবে, না খোলা হবে? হযরত হুযায়ফা (রাদিয়াল্লাহু আনহু) বলেন, আমি বললাম, খোলা হবে না; বরং ভেঙ্গে দেওয়া হবে। তখন হযরত ওমর (রাদিয়াল্লাহু আনহু) বলেন, তাহলে তা আর কখনো বন্ধ করা হবে না। আমি বললাম, হ্যাঁ। রাবী বলেন, তখন আমরা হযরত হুযায়ফা (রাদিয়াল্লাহু আনহু) কে জিজ্ঞাসা করলাম, আচ্ছা হযরত ওমর (রাদিয়াল্লাহু আনহু) কি জানতেন দরজাটি কে? উত্তরে তিনি বললেন, হ্যাঁ। তিনি এমন নিশ্চিতভাবে জানতেন যেমন আগামীকালের পূর্বে রাত্রির আগমন সুনিশ্চিত। আমি তাঁকে (ওমর রাদিয়াল্লাহু আনহুকে) এমন একটি হাদীস বর্ণনা করেছি, যা কোন গোলক ধাঁধা নয়। রাবী শাক্বীক্ব বলেন,

আমরাতো এ ব্যাপারে হযরত হুযায়ফা (রাদিয়াল্লাহু আনহু) কে জিজ্ঞাসা করতে ভয় পাচ্ছিলাম। তাই হযরত মাসরূক্বকে বললে, তিনি হযরত হুযায়ফাকে জিজ্ঞাসা করলেন, দরজাটি কে? উত্তরে তিনি বললেন, দরজাটি হলেন ‘ওমর নিজেই।’

## হাদিস নং ৬১

হযরত কা’ব রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, নিশ্চয় মানুষের উপর এমন যুগ আসবে যে, মুমিন ব্যক্তি তার ঈমানের ব্যাপারে অপমানবোধ করবে। যেমন আজকাল পাপিষ্ট তার পাপের ব্যাপারে অপমান বোধ করে। এমনকি যে কোন ব্যক্তিকে বলা হবে যে, তুমি মুমিন, ফকীহ। (ফিক্হশাস্ত্রবিদ)

## হাদিস নং ৬২

হযরত আব্দুল্লাহ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, যখন মিথ্যা প্রকাশ পাবে তখন হত্যা বেশী হতে থাকবে।

## হাদিস নং ৬৩

হযরত আযরা ইবনে কাইছ থেকে বর্ণিত। একদিন হযরত খালেদ ইবনে ওলীদ রাদিয়াল্লাহু আনহু শামের মধ্যে খুতবা দেয়া অবস্থায় এক লোক দাড়িয়ে বলল, নিঃসন্দেহে ফিৎনা প্রকাশ পেয়ে গেল। একথা শুনে হযরত খালেদ বিন ওলীদ রাদিয়াল্লাহু আনহু বললেন, হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু যত দিন জীবিত থাকবেন ততদিন নয়। সেটা তখনই হবে যখন মানুষ বিভিন্ন প্রকার বালা মসিবতে লিপ্ত হয়ে পড়বে। যে বালা-মসিবত থেকে বাঁচার জন্য মানুষ বিভিন্ন এলাকায় আশ্রয় নিতে চেষ্টা করবে কিন্তু সেরকম কোনো আশ্রয়স্থল তারা পাবে না। মূলতঃ তখনই ফিৎনাসমূহ প্রকাশ পেতে থাকবে।

## হাদিস নং ৬৪

হযরত আব্দুল্লাহ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, নিশ্চয় রাত্রিসমূহ, দিনসমূহ, মাসসমূহ এবং যুগসমূহ এর অকল্যাণ কিয়ামতের বেশী নিকটবর্তী।

## হাদিস নং ৬৫

হযরত হুজাইফা ইবনুল এমান রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, একদিন হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু এর কাছে আসলে তিনি আমাদেরকে নিয়ে কথাবার্তা বলতে গিয়ে বললেন, তোমাদেরকে নিয়ে কথাবার্তা বলতে গিয়ে বললেন, তোমাদের মাঝে এমন কে আছ, যে লোক ফিৎনা সম্বন্ধে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বাণীর হেফাজতকারী। তারা সকলে বললেন, এ সম্বন্ধে তো আমরা সকলেই শুনেছি, এক পর্যায়ে হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু বললেন, হয়তো বা তোমরা তোমাদের ব্যক্তিগত এবং পরিবারগত ফিৎনার কথা বলছো। তারা সকলে বললো, হ্যাঁ আমরা সকলে এরকম ধারণা করেছি। তাদের কথা শুনে হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু বললেন, আমার উদ্দেশ্য কিন্তু সেটা নয়, সেটা তো নামায-রোযা দ্বারা মাফ হয়ে যাবে। বরং এমন ফিৎনা সম্বন্ধে আমি জিজ্ঞাসা করতে চাচ্ছি, যা, সমুদ্রের মত বিশাল বিশাল আকারের ঢেউ তুলবে। হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু এর কথা শুনে উপস্থিত সকলে চুপ হয়ে যায়। আমি ভাবলাম, তিনি আমারই মনোযোগ আকৃষ্ট করতে চাচ্ছেন। ফলে আমি বলে উঠলাম, হে আমীরুল মুমিনীন! আমি বলতে পারব। আমার কথা শুনে তিনি বললেন অবশ্যই, তোমার পিতা আল্লাহর জন্য কুরবান হোক। আমি বললাম, ‘হে আমীরুল মুমিনীন! উক্ত ফিৎনার বিপরীত একটা শক্তভাবে বন্ধ দরজা রয়েছে যে দরজা খোলা হবে, না হয় ভাঙ্গা হবে। হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু বললেন তোমার ধ্বংস হোক। সে দরজা ভাঙ্গা হবে? আমি বললাম, ‘হ্যাঁ! ভাঙ্গা হবে।’

আমার কথা শুনে তিনি বললেন, যদি সে দরজা ভাঙ্গা হয়, হয়তো সেটা আর বন্ধ করা সম্ভব হবে না। অতঃপর আমি বললাম, হ্যাঁ সেটা ভেঙ্গে ফেলা হবে এবং সে দরজা হচ্ছেন, একজন মহান ব্যক্তি। হয়ত তাকে হত্যা করা হবে, না হয় তিনি স্বাভাবিকভাবে মৃত্যুবরণ করবেন। এটা এমন হাদীস যার মধ্যে সন্দেহের লেশমাত্র নেই।

## হাদিস নং ৬৬

বিশিষ্ট সাহাবী হযরত নু'মান ইবনে বশির রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, “কিয়ামতের পূর্বে এমন কিছু ফিৎনা প্রকাশ পাবে, যেন যেগুলো অন্ধকার রাতের একটা টুকরা। সকাল বেলা যে লোক মুসলমান থাকবে বিকালে সে কাফের হয়ে যাবে। একদিন সন্ধ্যার সময় যে মুসলমান থাকবে, পরের সকালে সে কাফের হয়ে যাবে। মানুষ তাদের চরিত্রকে দুনিয়ার সামান্য ও নগণ্য বস্তুর বিনিময়ে বিক্রি করে দিবে। উক্ত হাদীসের বর্ণনাকারীদের একজন হযরত হাসান বসরী (রহঃ) বলেন, আল্লাহর কসম, যিনি ব্যতীত কোনো ইলাহ নেই, নিঃসন্দেহে আমি তাদেরকে এমন সুরতে দেখেছি, যেন তাদের মধ্যে কোনো বোধশক্তি নেই, তারা যেন জ্ঞান-বুদ্ধিবিহীন কিছু শরীর। তাদেরকে দেখলে মনে হয় আগুনের বিছানা এবং লোভি মাছি। সকাল করে দুই দেরহাম দ্বারা, সন্ধ্যা করে দুই দেরহামের মাধ্যমে। তারা নিজেদের দ্বীনকে বিক্রি করে দিবে, সামান্য একটা ছাগলের টাকার বিনিময়ে।

## হাদিস নং ৬৭

হযরত আবু ওয়ায়েল শাকীক বলেন, হুযায়ফা রাদিয়াল্লাহু আনহু বলেছেন, একদা হযরত ওমর (রাদিয়াল্লাহু আনহু) রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাহাবীদেরকে জিজ্ঞাসা করলেন, তোমাদের মধ্যে কোন ব্যক্তি রাসূলুল্লাহ (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) এর ফিতনা সম্পর্কীয় বাণী শুনেছ? হযরত

হুযায়ফা (রাদিয়াল্লাহু আনহু) বলেন, আমি বললাম, আমি রাসূল (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) কে বলতে শুনেছি যে, মানুষ ফিতনায় পড়বে তার পরিবার-পরিজনের ব্যাপারে, মাল সম্পদের ব্যাপারে এবং তার পাড়া-প্রতিবেশীর ব্যাপারে। তবে রোজা, নামাজ ও সদকা তা মিটিয়ে দেবে। হযরত ওমর (রাদিয়াল্লাহু আনহু) বলেন, আমি এ ফিতনা সম্পর্কে জানতে চাইনি, বরং যে ফিতনা সমুদ্রে তরঙ্গমালার মতো উত্থিত হবে এবং তোলপাড় করে ফেলবে, আর তা একের পর এক আসতে থাকবে, সে ফিতনা সম্পর্কে রাসূল (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) এর বাণী জানতে চেয়েছি। হযরত হুযাইফা (রাদিয়াল্লাহু আনহু) বলেন, তখন আমি বললাম হে আমীরুল মুমিনীন! উক্ত ফিতনা সম্পর্কে আপনি ভয় করবেন না! (তা আপনাকে পাবে না) কেননা সেই ফিতনা ও আপনার মধ্যে একটি আবদ্ধ দরজা রয়েছে। তিনি জিজ্ঞাসা করলেন, আচ্ছা সেই দরজাটি কেমন হবে? তা কি ভেঙ্গে দেওয়া হবে, না খোলা হবে? হুযায়ফা (রাদিয়াল্লাহু আনহু) বলেন, আমি বললাম, খোলা হবে না; বরং ভেঙ্গে দেওয়া হবে। অতঃপর কিয়ামত পর্যন্ত তা আর কখনো বন্ধ করা হবে না।

## হাদিস নং ৬৮

বিশিষ্ট সাহাবী হযরত আবু মুসা আশআরী রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, “নিশ্চয়, কিয়ামতের পূর্বে হারজ বা গণহত্যা হবে। আমি জিজ্ঞাসা করলাম, ইয়া রাসূলুল্লাহ! হারজ কী? রাসূলুল্লাহ বললেন, ব্যাপক হত্যা।” আমরা সহসা জিজ্ঞাসা করলাম, হে আল্লাহর রাসূল! বর্তমানে যেমন হত্যা চলছে তার থেকেও বেশি হবে! জবাবে তিনি বললেন, “মুসলমানদের অবস্থা তখনকার যুগে বর্তমানের চেয়ে আরো উন্নত হবে।” এক পর্যায়ে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমাদেরকে কাফেররা হত্যা করবেনা, বরং তোমরা

নিজেরাই একে অপরকে হত্যা করবে। এমন কি মানুষ তার আপন ভাই, চাচাত ভাই এবং প্রতিবেশিকে হত্যা করবে।” রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর মুখ থেকে একথা শুনার সাথে সাথে উপস্থিত সকলে এমনভাবে আশ্চর্য্যন্বিত হয়ে পড়ল, যার ফলে অনেক সময় স্পষ্ট বস্তুও আমাদের দৃষ্টিগোচর হতো না।

## হাদিস নং ৬৯

হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, যখন ফিতনা তোমাদেরকে জড়াবে তখন তোমাদের কি অবস্থা হবে? তাতে বড়রা আরো বৃদ্ধ হবে এবং ছোটরা বড় হয়ে থাকবে। মানুষ তাকে দ্বীন হিসেবে গ্রহণ করবে। যখন তাতে কোন কিছু পরিবর্তিত হবে তখন লোকেরা বলবে এটা দ্বীন পরিপন্থি। কেউ জিজ্ঞাসা করলো তা কখন ঘটবে? তখন তিনি বললেন, যখন তোমাদের মধ্যে নেতারা আধিক্যতা লাভ করবে আর আমানতদার ব্যক্তি কমে যাবে। বক্তাবৃন্দ আধিক্যতা লাভ করবে আর দ্বীনের বিজ্ঞ আলেমগণ (ফকীহ) কমে যাবে। তারা দ্বীন ব্যতিত অন্য কিছু (বদদ্বীন) শিক্ষা করবে এবং তারা আখেরাতের আমলের বিনিময়ে দুনিয়া অন্বেষণ করবে।

## হাদিস নং ৭০

আবু কুবাইল রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, আমি মাসলামা ইবনে মাখলাদ আল আনসারীকে বলতে শুনেছি, তিনি সামুদ্রিক সৈন্য প্রেরণের ক্ষেত্রে কিছুটা বৃদ্ধি করেছিলেন, যার কারণে তার অন্য সৈন্যরা অসন্তুষ্ট হয়েছিল। তিনি তাদের এ অবস্থা দেখে মিম্বরে দাড়িয়ে বললেন, হে মিশরবাসী! তোমরা আমাকে ভর্ৎসনা করো না। আল্লাহর কসম নিঃসন্দেহে আমি বৃদ্ধি করেছি তোমাদের সৈন্য সংখ্যায় এবং তোমাদের রসদপত্রের মধ্যে অনেক বৃদ্ধি করেছি আর আমি তোমাদের শত্রুদের বিরুদ্ধে তোমাদেরকে শক্তিশালী করেছি। একথা জেনে রেখ, নিশ্চয় আমি তোমাদের পরবর্তীদের থেকে

অনেক-অনেক উত্তম। কেননা ধীরে ধীরে মানুষের মাঝে ফিৎনা বৃদ্ধি পাবে।

## হাদিস নং ৭১

বিশিষ্ট সাহাবী হযরত হুজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বলতে শুনেছি, "কিয়ামত সংঘটিত হবে না যতক্ষণ পর্যন্ত তোমরা তোমাদের ইমামকে হত্যা করবে না এবং তোমরা অযথা তোমাদের তলোয়ার পরিচালনা করবে না। এ পৃথিবীর মালিক বনে যাবে নিকৃষ্টতম লোকজন।"

## হাদিস নং ৭২

হযরত আওফ ইবনে মালেক আশজারী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে বললেন, "হে আওফ কিয়ামতের পূর্বের ছয়টি নির্দেশনকে তুমি গণনা করে রাখ।

(১) আমার ওফাত। (হযরত আওফ বলেন) এ কথা আমাকে কাঁদিয়ে দিল। তখন রাসূল (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) আমাকে চুপ করিয়ে দিলেন। অতঃপর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন বলো এক,

(২) বায়তুল মুকাদ্দাস বিজয়, (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন বলো দুই,

(৩) ব্যাপক মহামারী যা আমার উম্মতের মধ্যে বকরির মাড়কের ন্যায় দেখা দিবে। (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন) বলো তিন,

(৪) আমার উম্মতের মধ্যে ফিতনা সংঘটিত হবে এবং বিরাট আকার ধারণ করবে। (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন) বলো চার,

(৫) তোমাদের মধ্যে ধন সম্পদের এত প্রাচুর্য হবে যে, কোন ব্যক্তিকে একশত দিনার (স্বর্ণমুদ্রা) প্রদান করলেও সে (এটাকে নগণ্য মনে করে) অসন্তুষ্টি প্রকাশ করবে। (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন) বলো পাঁচ।

(৬) বনুল আসফারদের (রোম) সাথে তোমাদের একটি সন্ধিচুক্তি হবে। অতঃপর তারা তোমাদের নিকট গিয়ে তোমাদেরকে হত্যা করবে এবং মুসলমানরা তখন এমন ভূমিতে থাকবে যাকে মদীনার নিম্নাঞ্চল বলা হয় এবং তাকে দামেস্ক (নগরী) ও বলা হয় (যা সিরিয়ার রাজধানী)।”

## হাদিস নং ৭৩

হযরত আউফ ইবনে মালেক রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে সম্বোধন করে বলেছেন, “হে আউফ! তুমি কিয়ামতের ৬টা আলামত চিহ্নিত করে রেখো, তার মধ্যে সর্বপ্রথম তোমাদের নবীর মৃত্যুবরণ করা। এটা হচ্ছে একটা। আর দ্বিতীয়টি হচ্ছে, বায়তুল মোকাদ্দাসের জয়লাভ করা। তৃতীয় হচ্ছে, ছাগলের মাড়কের ন্যায় ব্যাপক মহামারী দেখা দিবে। চতুর্থ হচ্ছে, তোমাদের মাঝে এমন ব্যাপক ফিৎনা দেখা দিবে যার সাথে আরবের প্রতিটি ঘর জড়িয়ে যাবে। পঞ্চম হচ্ছে, তোমাদের আর রোমবাসীদের মাঝে চুক্তি হওয়া। অতঃপর তারা তোমাদের বিরুদ্ধে নয় মাসের গর্ভবতী মহিলাদের ন্যায় ভারি অস্ত্রে সজ্জিত হয়ে জমায়েত হবে।”

## হাদিস নং ৭৪

হযরত আওফ ইবনে মালেক রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে কিয়ামতে পূর্বের ছয়টি নিদর্শনের কথা বলেছেন,

১. তোমাদের নবীর ওফাত।
২. বায়তুল মুকাদ্দাস বিজয়।
৩. বকরির মাড়কের ন্যায় ব্যাপক মহামারী।
৪. তোমাদের মাঝে এবং বনুল আসফার (রোমকদের) মাঝে সন্ধি-চুক্তি হবে।
৫. মদীনাতে কুফরীর সূচনা
৬. এবং মানুষ অসন্তুষ্টি প্রকাশ করে (নগন্য মনে করে) একশত দিনার (স্বর্ণমুদ্রা) ফিরিয়ে দিবে।

## হাদিস নং ৭৫

হযরত আওফ ইবনে মালেক রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে কিয়ামতের পূর্বের ছয়টি নিদর্শনের কথা বলেছেন।

১. আমার ওফাত।
২. অতঃপর বায়তুল মুকাদ্দাস বিজয়।
৩. আশ্রয়স্থল হবে, যেখানে আমার উম্মত শাম থেকে অবতরণ করবে।
৪. তোমাদের মধ্যে এমন ফিতনা সংঘটিত হবে যে, আরবে এমন কোন ঘর অবশিষ্ট থাকবেনা যে ঘরে ফিতনা প্রবেশ করবেনা (অর্থাৎ প্রতিটি ঘরেই তা প্রবেশ করবে।
৫. অতঃপর তোমাদের সাথে রোমকদের সন্ধি-চুক্তি হবে।

## হাদিস নং ৭৬

হযরত হুয়ান ইবনে আমর রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, তুয়ানার যুদ্ধে আমরা রোম ভূখন্ডে প্রবেশ করে একটি উঁচু টিলাতে অবস্থান করি। এক পর্যায়ে আমি আমার সাথীদের বাহন থেকে একটি বাহনের মাথা উঁচু

করে ধরি। আর আমার সাথীরা তাদের বাহনের জন্য দানা-পানির ব্যবস্থা করতে যায়। এমন অবস্থায় হঠাৎ শুনলাম কেউ যেন বলছে "আসসালামু আলাইকা ওয়ারাহমাতুল্লাহ"। সালামের আওয়াজ শুনে দেখলাম সাদা কাপড় পরিহিত এক লোক। আমি সালামের জবাব দিলে তিনি বললেন, 'তুমি কি আহমদের উম্মতের অন্তর্ভুক্ত।' আমি হ্যাঁ সূচক উত্তর দিলে তিনি বললেন, তোমাদের ধৈর্য্যধারণ করতে হবে। কেননা এ উম্মত মূলতঃ উম্মতে মারহুমা হতে গণ্য। আল্লাহ তাআলা তাদের উপর পাঁচ ধরনের ফিৎনা রেখেছেন এবং পাঁচ ওয়াক্ত নামায ফরজ করেছেন। অতঃপর আমি বললাম, সেগুলোর নাম উল্লেখ করুন। তিনি বললেন, 'পাঁচটির একটি হচ্ছে, তাদের নবীর মৃত্যুবরণ করা, যাকে কিতাবুল্লাহর ভাষায় 'বাগ্‌তাহ্' বা হঠাৎ বলা হয়েছে। অতঃপর হযরত ওসমান রাদিয়াল্লাহু আনহু এর শাহাদাতবরণ করা। যেটা কিতাবুল্লাহ 'যক্ষ্মা' বা বধির ফিৎনা হিসেবে আখ্যায়িত করা হয়েছে। এরপর হচ্ছে, হযরত আব্দুল্লাহ ইবনে যুবাইর রাদিয়াল্লাহু আনহু এর ফিৎনা যা কিতাবুল্লাহর ভাষায় আল 'আমইমা' বা অন্ধফিৎনা হিসেবে চিহ্নিত হয়েছে। তারপর হলো, ইবনুল আসআছ এর ফিৎনা। যাকে কিতাবুল্লাহতে 'আল বুতাইরা' বা বেজোড় ফিৎনা হিসেবে নির্ধারণ করা হয়েছে। অতঃপর এ বলে চলে যেতে লাগল, "ছালাম বাকি রইল, ছালাম বাকি রইল।" সে কীভাবে চলে গেল আমি কিন্তু জানতে পারলাম না।

## হাদিস নং ৭৭

হযরত আলী ইবনে আবু তালেব রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আল্লাহতাআলা এ উম্মতের জন্য পাঁচটি ফিৎনা নির্ধারণ করেছেন। প্রথমে ব্যাপক ফিৎনা হবে, এরপর হবে খাস ফিৎনা। অতঃপর আবারো ব্যাপক ফিৎনা দেখা দিবে। তারপর আসবে খাছ ফিৎনা। তারপর এমন কালো অন্ধাকারাচ্ছন্ন ফিৎনা প্রকাশ যার দ্বারা মানুষ চতুষ্পদ জন্তুর ন্যায় হয়ে যাবে। অতঃপর কিছু

চুক্তি হবে এবং লোকজনকে পথভ্রষ্টার দিকে আহ্বানকারী প্রকাশ পাবে। যদি তখন আল্লাহতাআলার দ্বীনের উপর অটল থাকার মত কোনো খলীফা বাকি থাকে তাহলে তোমরা তার আনুগত্য কর।

## হাদিস নং ৭৮

হযরত আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, এ উম্মতের জন্য পাঁচ প্রকার ফিৎনা নির্ধারণ করা হয়েছে, যার মধ্যে একটি হচ্ছে, সর্বদা অন্ধ, বধির হিসেবে থাকার ফিৎনা।

## হাদিস নং ৭৯

হযরত হুযায়ফা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, ফিতনা সংঘটিত হবে, অতঃপর জামাত ও তাওবা হবে। অতঃপর জামাত ও তাওবা হবে। (এর পর চতুর্থবার উল্লেখ করলেন) অতঃপর তাওবাও হবে না এবং জামাতও হবে না।

## হাদিস নং ৮০

হযরত যেলা (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি হযরত হুজায়ফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি, ইসলামের মধ্যে চার প্রকারের ফিৎনা প্রকাশ পাবে। যাদের থেকে চতুর্থ প্রকারের ফিৎনা গিয়ে বহুরূপি দাজ্জালের নিকট আত্মসমর্পণ করবে। তখন সবদিকে অন্ধকারে ছেঁয়ে যাবে।

## হাদিস নং ৮১

হযরত হুযায়ফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, “ফিতনা সংঘটিত হবে। অতঃপর জামাত হবে। অতঃপর ফিতনা হবে, অতঃপর জামাত হবে। অতঃপর এমন ফিতনা হবে যেখানে পুরুষদের বুদ্ধি থেমে যাবে।”

## হাদিস নং ৮২

হযরত আব্দুল্লাহ রাদিয়াল্লাহু আনহু থেকেত বর্ণিত। তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "আমার উম্মতের মধ্যে চারটি ফিতনা হবে। আর চতুর্থবার হবে ধ্বংস (মৃত্যু)।"

## হাদিস নং ৮৩

কিছু প্রবীণ সৈন্য থেকে বর্ণিত। তারা বলেন, একদিন খালেদ ইবনে ইয়াযিদ ইবনে মোয়াবিয়া, মারওয়ান ইবনে হাকামের সামনে দিয়ে যাচ্ছিলেন এবং তিনি ওমর ইবনে মারওয়ানের মেহমান ছিলেন, ঐ সময় তার সাথে একটি চাকু ছিল এবং হাতে কিছু কাগজ ছিল। হঠাৎ তিনি বলে উঠলেন, পাঁচ এবং দশ অতিবাহিত হয়েছে কেবলমাত্র বিশ বাকি রয়েছে, যার ক্ষতি মাশরিক-মাগরিবের সকলকে গ্রাস করে নিবে। তার থেকে একমাত্র এন্তাবলিসের বাসিন্দা ব্যতীত কেউ মুক্তি পাবে না। শফি ইবনে ওবাইর তাকে সেই ফিৎনা সম্বন্ধে জিজ্ঞাসা করলে তিনি বলেন, প্রথম ফিৎনা হচ্ছে পাঁচ, দ্বিতীয় ফিৎনা দশ বৎসরে। অর্থাৎ, ফিৎনায়ে আব্দুল্লাহ ইবনে জুবাইর। এরপরে প্রকাশ পাবে তেইশ বৎসরের ফিৎনা মাশরিক মাগরিবকে গ্রাস করে দিবে। এন্তাবলিসের বাসিন্দা ব্যতীত কেউ উক্ত ফিৎনা থেকে মুক্তি পেতে পারে না।

## হাদিস নং ৮৪

আব্দুল আযীয ইবনে সালেহ, হযরত হুযায়ফা ইবনুল ইয়ামান থেকে বর্ণনা করেন (বর্ণনাকারী বলেন, রাবী ওয়ালিদ তার মাঝে ও হুযায়ফা রাদিয়াল্লাহু আনহুর মাঝে আরেকজন রাবীর কথা উল্লেখ করেন। তবে তা আমার স্মরণ নেই)। তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পর থেকে কিয়ামত পর্যন্ত চারটি ফিতনা সংঘটিত হবে। প্রথমটি হলো 'পাঁচ', দ্বিতীয়টি হলো 'দশ', তৃতীয়টি হলো 'বিশ', চতুর্থটি হলো দাজ্জাল।

### হাদিস নং ৮৫

ইয়াযিদ ইবনে আবি হাবীব থেকে বর্ণিত। তিনি বলেন, আমার কাছে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে সংবাদ পৌঁছেছে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, "এমন কিছু ফিৎনা প্রকাশ পাবে যা সবাইকে গ্রাস করে নিবে। তার থেকে পশ্চিমা সৈন্য ব্যতীত কেউ মুক্তি পাবে না।"

### হাদিস নং ৮৬

হযরত ইমরান ইবনে হুসাইন রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "চার প্রকারের ফিতনা সংঘটিত হবে।

১. খুন করাকে বৈধ মনে করা হবে।
২. অন্যের সম্পদকে বৈধ মনে করা হবে।
৩. নারীর লজ্জাস্থানকে বৈধ মনে করা হবে।
৪. দাজ্জালের আগমন।"

### হাদিস নং ৮৭

বিশিষ্ট সাহাবী হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "আমি তোমাদেরকে আমার পরে প্রকাশিত ৭ প্রকারের ফিতনা থেকে ভয় প্রদর্শন করছি। তার মধ্যে একটির প্রকাশ আসবে মদীনা থেকে, আরেকটি প্রকাশ পাবে মক্কায়। অন্য প্রকাশ আসবে ইয়ামান থেকে, আরেকটি শাম থেকে, আরেকটি মাশরিক থেকে, আরেকটি মাগরিব থেকে। অন্যটি প্রকাশ পাবে শামের মূলভূখন্ড থেকে এবং যেটিই হচ্ছে, 'সুফইয়ানী ফিতনা'।" এরপর হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু বললেন, তোমাদের মাঝে এমন অনেকে রয়েছে যারা প্রথম ফিতনাগুলো অবলোকন করবে এবং এ উম্মতের অন্যরা সর্বশেষ ফিতনাগুলো অবলোকন করবে। ওয়ালিদ ইবনে

আইয়াশ বলেন, মদীনার ফিতনা হচ্ছে, তালহা এবং যুবায়ের এর পক্ষ থেকে। মক্কার ফিতনা হলো, আব্দুল্লাহ ইবনে যুবায়ের এর ফিতনা। ইয়ামানের ফিতনা হচ্ছে, যেটা নাজদার পক্ষ থেকে সংঘটিত হয়েছিল। শামের ফিতনা সংঘটিত হবে বনূ উমাইয়ার পক্ষ থেকে আর মাশরিকের ফিতনা হচ্ছে, এদের পক্ষ থেকে।

## হাদিস নং ৮৮

হযরত আবু হুরাইরা রাদিয়াল্লাহু আনহু বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "আমার পরে আমার উম্মতের মাঝে চার প্রকারের ফিতনা সংঘটিত হবে।

প্রথমত; পরস্পর মারামারি, হানাহানি বৃদ্ধি পাবে।

দ্বিতীয়ত; মানুষকে হত্যা করা এবং মানুষের সম্পদ বৈধ মনে করা হবে।

তৃতীয়ত; মানুষ হত্যা, অন্যের সম্পদ এবং বিনা ব্যভিচার ইত্যাদি জায়েয মনে করা হবে।

চতুর্থত; অন্ধ বধিরের ফিতনা, যা মানুষের সাথে চামড়ার ন্যায় মিশে যাবে।"

## হাদিস নং ৮৯

বিশিষ্ট সাহাবী হযরত আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "আমার পরে তোমাদের মাঝে চার ধরনের ফিতনা প্রকাশ পাবে।

এক) এমন ফিতনা যার মধ্যে লোকজন মানুষ হত্যা করাকে বৈধ মনে করবে।

দুই) মানুষ হত্যা এবং অন্যের সম্পদকে হালাল মনে করা হবে।

তিন) এমন ফিতনা যার মধ্যে মানুষ হত্যা করা, অন্যের সম্পদ দখল করা এবং বিনা-ব্যভিচারকে বৈধ মনে করা হবে।

চার) অন্ধ-বধিরের ফিতনা, যা ব্যাপক আকার ধারণ করবে।

সমুদ্রের ঢেউয়ের মত তীব্রভাবে আসতে থাকবে। কেউ তার থেকে মুক্তির কোনো উপায় খুঁজে পাবে না। যে ফিতনা শাম দেশকে অবরুদ্ধ করে রাখবে এবং ইরাকেও গ্রাস করবে। উক্ত ফিতনার হাত-পা দ্বারা জাযিরাতুল আরবকে জড়াতে থাকবে। তখন বিভিন্ন ধরনের বালা-মসিবত মানুষের শরীরের সাথে এমনভাবে মিশ্রিত হয়ে যাবে, যেমন চামড়া শরীরের সাথে মিশে যায়। এহেন পরিস্থিতিতে উক্ত ফিতনা প্রতিরোধ করার মত শক্তি কারো থাকবে না। অতঃপর উক্ত ফিতনা সম্বন্ধে পরিপূর্ণ অবগত হওয়ার পূর্বেই ঝড়ের গতিতে চূর্ণবিচূর্ণ করে অন্যদিকে বের হয়ে যাবে।”

## হাদিস নং ৯০

হযরত আবু হুরাইরা রাদিয়াল্লাহু আনহু বলেন একদিন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নিম্নের আয়াতটি তিলাওয়াত করেন, *অর্থঃ তোমাদেরকে তিনি দলে উপদলে বিভক্ত করে পরস্পর মুখোমুখি দাড় করাবেন । (সূরা আনআম, ৬৫)।* এরপর রাসূলুল্লহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, “আমার উম্মতের মধ্যে চারটি ফিতনা প্রকাশ পাবে। প্রথম ফিতনা যখন দেখা দিবে, তখন মানুষকে হত্যা করা হালাল মনে করা হবে। দ্বিতীয় ফিতনা এমন আকার ধারণ করবে, মানুষ অন্যকে হত্যা করা এবং অন্যের সম্পদ দখল করাকে বৈধ জানবে। তৃতীয় ফিতনাকালীন হত্যা, ডাকাতি এবং ধর্ষণ ইত্যাদি জায়েয মনে করা হবে। চতুর্থ ফিতনা হচ্ছে, অন্ধকারাচ্ছন্ন অন্ধ ফিতনা, যা সমুদ্রের ঢেউয়ের বিস্তৃত হয়ে আছড়ে পড়বে। আরবের প্রত্যেক ঘরকে উক্ত ফিতনা গ্রাস করে নিবে।”

## হাদিস নং ৯১

আরতাত ইবনুল মুনযির (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বক্তব্য আমাদের নিকট পৌঁছেছে, তিনি এরশাদ করেছেন, "আমার উম্মতের মধ্যে লাগাতারভাবে চার প্রকারের ফিৎনা দেখা দিবে। প্রথমত; তাদের উপর এমনভাবে বালা-মসিবত আসতে থাকবে, যার কারণে মুমিনগণ বলতে থাকবে, এইতো আমি মরে গেলাম! এরপর সেটা কিছুটা হালকা হয়ে যাবে। দ্বিতীয়ত; এত বেশি তীব্রতার সাথে ফিতনা আসতে থাকবে, যার ফলে প্রত্যেক মু'মিন মৃত্যুর প্রহর গুনবে, এরপর একটু হালকা হবে। তৃতীয়ত; একের পর এক ফিতনা আসতে থাকবে। মনে হবে যেন ফিতনা থেকে কিছুটা মুক্ত হতে পেরেছি, কিন্তু পরক্ষণে সেটা আবারো তীব্রভাবে আসবে। চতুর্থ ফিতনা; এমনভাবে প্রকাশ পাবে, যার কারণে মানুষ ইসলাম ত্যাগ করতে বাধ্য হবে। এমন অবস্থার সম্মুখিন হলে মানুষ ইমাম এবং জামাআত ও একতাবদ্ধতাবিহীন দিগ্বিদিক শুন্য হয়ে ছুটতে থাকবে। অতঃপর মসীহে দাজ্জালের আবির্ভাব ঘটবে। এরপর সূর্য্য পশ্চিম দিকে উদিত হওয়া ও কিয়ামতের মাঝখানে বাহাত্তর জন দাজ্জাল প্রকাশ পাবে। তাদের মধ্যে অনেক এমন হবে যার অনুসরণকারী হবে মাত্র একজন।"

## হাদিস নং ৯২

আবুত তোফাইল (রহঃ) বলেন, আমি হযরত হুজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি, মারাত্মক মারাত্মক তিন ধরনের ফিতনা প্রকাশ পাওয়ার পর চতুর্থ ফিতনা লোকজনকে দাজ্জালের দিকে নিক্ষেপ করবে, যা মানুষকে ধ্বংসের মুখে পতিত করবে। যে দাজ্জালের কারণে কখনো মানুষ ভালো অবস্থার সম্মুখিন হবে আবার কখনো সম্মুখিন হবে ভয়াবহ অবস্থার। আরেকটি ফিতনা হচ্ছে, অন্ধকারাচ্ছন্ন কালো ফিতনা, যা সমুদ্রের ঢেউয়ের ন্যায় লোকজনের উপর আছড়ে পড়বে।

## হাদিস নং ৯৩

হযরত উমাইর ইবনে হানী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, 'ফিতনায়ে আহলাস' হলো, তাতে পলায়ন হবে। (অর্থাৎ পরস্পরের মধ্যে এমন শত্রুতা দেখা দিবে যে, একে অন্য হতে পলায়ন করতে থাকবে।) এবং ছিনতাই হবে। 'ফিতনাতুস সাবরা' (অর্থাৎ ধনের প্রাচুর্যের কারণে বিলাসিতায় লিপ্ত হয়ে পড়ার ফিতনা), উক্ত ফিতনার ধোঁয়া কোন এক ব্যক্তির পায়ের নিচ হতে নির্গত হবে। (অর্থাৎ সেই ব্যক্তিই উক্ত ফিতনার নায়ক হবে)। সে আমার খানদানের লোক বলে দাবি করবে, অথচ সে আমার আপনজনদের মধ্যে হবে না। প্রকৃতপক্ষে পরহেজগার লোকই হলেন আমার বন্ধু। অতঃপর লোকেরা এক ব্যক্তির উপর ক্ষমতা অর্পনে একমত হবে, তারপর আরম্ভ হবে অন্ধকারাচ্ছন্ন ফিতনা। যখন বলা হবে ফিতনা শেষ হয়ে গেছে, তখন তা এত প্রসারিত হবে যে, আরবের এমন কোন ঘর অবশিষ্ট থাকবে না। যেখানে তারা প্রবেশ করবেনা, (অর্থাৎ প্রতিটি ঘরে তা প্রবেশ করবেই। আর মানুষ তখন এমনভাবে লড়াই করতে থাকবে যে, সে এ কথা জানবে না যে, সেকি সত্যের বিরুদ্ধে লড়াই করছে? নাকি বাতিলের বিরুদ্ধে লড়াই করছে। এভাবে সব সময় তা চলতে থাকবে। অবশেষে সকল মানুষ দু'টি তাবুতে (দলে) বিভক্ত হয়ে যাবে। একটি দল হবে ঈমানের, এখানে মুনাফেকী থাকবে না। আর অপর দলটি হবে মুনাফেকীর যার মধ্যে ঈমান থাকবে না। যখন উভয়টি একত্রিত হবে, তখন তুমি দাজ্জালের আগমন প্রত্যক্ষ কর, সেই দিনই অথবা পরের দিন আবির্ভূত হবে।"

## হাদিস নং ৯৪

হযরত আব্দুল্লাহ ইবনে যবীর গাফেকী (রহঃ) বলেন, আমি হযরত আলী রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি যে, চার ধরনের ফিতনা হবে।

১. ‘ফিতনাতুস সাররা’; (অর্থাৎ প্রাচুর্যের কারণে বিলাসিতায় লিপ্ত হয়ে পড়ার ফিতনা,

২. ‘ফিতনাতু দ্দরা’ (অর্থাৎ দরিদ্রতার কারণে কষ্টে নিমজ্জিত হয়ে পড়ার ফিতনা),

৩. ‘এই রূপ ফিতনা’ এ কথা বলে তিনি স্বর্ণের খনির কথা আলোচনা করলেন।

অতঃপর নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বংশধর থেকে এমন এক ব্যক্তি আবির্ভূত হবেন, যার হাতে আল্লাহতায়ালা তাদের ক্ষমত ন্যাস্ত করবেন।

## হাদিস নং ৯৫

হযরত আবু সাঈদ খুদরী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, “আমার পরে বহু ফিতনা সংঘটিত হবে। তন্মধ্যে একটি হলো, ‘ফিতনায়ে আহলাম’ তাতে পলায়ন হবে, (অর্থাৎ পরস্পরের মধ্যে এমন শত্রুতা দেখা দেবে যে, একে অন্য হতে পলায়ন করতে থাকবে।) এবং তাতে ছিনতাই হবে। অতঃপর এর পরে এমন ফিতনা সংঘটিত হবে যা তার চেয়ে আরো ভয়াবহ হবে। তারপর এমন ফিতনা হবে যে, যখন বলা হবে ফিতনা শেষ হয়ে গেছে, তখন তা এত প্রসারিত হবে যে, প্রত্যেক ঘরে তা প্রবেশ করবেই। এবং প্রত্যেক মুসলমানকে আঘাত করবেই। এরপর আমার বংশধর থেকে কোন এক ব্যক্তি আবির্ভূত হবে।”

## হাদিস নং ৯৬

হযরত আব্দুল্লাহ ইবনে হুরায়রা রাদিয়াল্লাহু আনহু বলেন চার প্রকারের ফিতনা হবে।

১. দৃষ্টি সম্পন্ন ফিতনা,

২. প্রবৃত্তি ফিতনা,

৩. অন্ধ ফিতনা,

৪. দাজ্জালের ফিতনা।

## হাদিস নং ৯৭

হযরত কা'ব থেকে বর্ণিত। তিনি বলেন, তিন ধরনের ফিতনা প্রকাশ পাবে, যেমন অনেক ক্ষেত্রে পথচারীকে আটকানো হয়। কিছু ফিতনা প্রকাশিত হবে শাম দেশে, অতঃপর পূর্বদিকে এত মারাত্মক ফিৎনা দেখা দিবে যদ্বারা বড় বড় রাজা বাদশাহগণ সর্শেফুল দেখতে থাকবে। এরপর সাথে সাথে প্রকাশ পাবে পশ্চিমা ফিতনা। অতঃপর হলুদ রংয়ের পতাকা বিশিষ্ট কিছু লোকের আবির্ভাব ঘটবে। বর্ণনাকারীর বক্তব্য হচ্ছে, পশ্চিমা ফিতনা হচ্ছে, মূলতঃ অন্ধ ফিতনা।

## হাদিস নং ৯৮

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর এন্তেকালের পঁচিশ বৎসর পর পর্যন্ত আরবের উম্মানের মাঁথা ঘুরতে থাকবে। এরপর বিভিন্ন ধরনের ফিতনা প্রকাশ পাবে, যার মধ্যে গণহত্যা থেকে শুরু করে সবকিছুই ঘটবে। এরপর মানুষের মাঝে কিছুটা স্বস্তি ও নিরাপত্তা অনুভব হবে। এক পর্যায়ে তারা ঘুরতে ঘুরতে লাটিমের মত স্থির হয়ে যাবে। এরপর এমন ফিতনা প্রকাশ পাবে যা মূলত ব্যাপক হত্যার রূপ নিবে। আমি কিতাবুল্লাহতে উক্ত ফিতনা সম্বন্ধে পেয়েছি, যেটা এমন অন্ধকারাচ্ছন্ন ফিতনা যা প্রত্যেক মর্যাদা সম্পন্ন লোককে গ্রাস করে নিবে।

## হাদিস নং ৯৯

ভিন্নসূত্রে উপরের হাদিস বর্ণিত হয়েছে।

## হাদিস নং ১০০

আবু সালেহ হতে বর্ণিত। তিনি বলেন, হযরত কা'ব মসজিদে নববীর সংস্কার কাজ চলতে দেখে বললেন, আল্লাহর কসম! আমার ইচ্ছা হচ্ছে, মসজিদে নববীর সংস্কার করা না হোক। কেননা তার একটি গম্বুজ স্থাপন করা হলে আরেকটি গম্বুজ খসে পড়বে। একথা শুনে কা'বকে বলা হলো, হে আবু ইসহাক উক্ত মসজিদে নামায আদায় করলে এক হাজার নামায থেকে বেশি সওয়াব দেয়া হবে একথা কি বলা হয়নি? অর্থাৎ, মসজিদে হারামের পর সওয়াবের দিক দিয়ে কি মসজিদে নববীর অবস্থান নয়। জবাবে হযরত কা'ব (রহঃ) বলেন, হ্যাঁ আমি একথা বলছি। কিন্তু আসমান থেকে জমিনের দিকে যে ফিতনা ধাবমান হচ্ছে, সেটা একেবারে নিকটে এসে পড়েছে। আর মাত্র এক বিঘত পরিমাণ বাকি রয়েছে, যা মসজিদে নববীর সংস্কার কাজ সম্পন্ন হওয়ার সাথে সাথে আছড়ে পড়বে। তখনই এই শেখ, অর্থাৎ, হযরত ওসমান ইবনে আফ্‌ফানকে হত্যা করা হবে। একথা শুনে জনৈক লোক বলে উঠল, তার হত্যাকারীর সাথে কি হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু এর হত্যাকারীর ন্যায় আচরণ করা হবে না? জবাবে কা'ব (রহঃ) বললেন, লক্ষ বার অথবা তার থেকেও বেশি। এরপর বিশাল, বিস্তৃত এলাকা জুড়ে যুদ্ধ-বিগ্রহ হতে থাকবে। অতঃপর পশ্চিমা এলাকা এবং পূর্ব দিক থেকে দুই দল সৈন্যের আগমন ঘটবে। উভয়দল 'সিফ্‌ফীন' নামক স্থানে একে অপরের মুখোমুখি হবে এবং তাদের মাঝে তীব্র লড়াই সংঘটিত হবে। অতঃপর তারা ভিন্ন ভিন্ন ব্যক্তির অধীনস্থতা গ্রহণ পূর্বক যুদ্ধে বিরতি দিবে।

## হাদিস নং ১০১

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি একদিন 'সিফ্‌ফীন' নামক এলাকায় রাস্তার মধ্যে কিছু পাথর দেখতে পেয়ে হঠাৎ করে দাঁড়িয়ে পড়লেন এবং উক্ত পাথর খন্ডকে গভীরভাবে পর্যবেক্ষণ করতে থাকলেন। তার অবস্থা দেখে

সফরসঙ্গীদের একজন বলল, হে আবু ইসহাক! এভাবে কি দেখছেন? জবাবে তিনি বলেন, উক্ত পাথরের যে বৈশিষ্ট রয়েছে সেটা আমি কিতাবে দেখতে পেরেছি যে, উক্ত পাথরের জন্য বণী ইসরাঈল নয় বার যুদ্ধে লিপ্ত হয়ে নিজেদের ধ্বংস ডেকে এনেছে এবং নিঃসন্দেহে আরবরাও অতিসত্ত্বর দশমবারে যুদ্ধে লিপ্ত হবে এবং ধ্বংস হয়ে যাবে, অথবা পাথরগুলো ছুঁড়ে মারতে হবে, যেমন বনী ইসরাঈলগণ ছুড়ে মেরেছিল।

## হাদিস নং ১০২

হযরত আবুল জাল্‌দ (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন একের পর এক ফিতনা প্রকাশ পাবে। প্রথম ফিতনা এবং দ্বিতীয় ফিতনা চাবুকের অগ্রভাগের গিঁটের মত হবে যা আঘাত করবে তরবারির ধারালো অংশের মত। এরপর এত ব্যাপক ফিতনা প্রকাশ পাবে, যার মধ্যে সব ধরনের হারাম বস্তুকে হালাল ও বৈধ মনে করা হবে। উম্মতের সকলে কল্যাণ কামনার উপর ঐক্যমত পোষণ করলেও সেটা তাদের প্রতি খুব ধীরে ধীরে আসতে থাকবে, যেন ঘরের ভিতর বসে থেকে তার অপেক্ষায় প্রহর গুনছে।

## হাদিস নং ১০৩

আবুল ওক্কাছ (রহঃ) হযরত আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণনা করেন, তোমাদেরকে কি আমি 'তারাসসুন' ফিতনা সম্বন্ধে বলবো না, তাঁকে জিজ্ঞাসা করা হলো, 'তারাসসুন' ফিতনা কি? জবাবে তিনি বললেন, যদি কাউকে বাতেলরা দশ প্রকারের বাঁধন দ্বারা কয়েদ করে রাখে তারপরও তার মাধ্যমে আহলে হক্কের অনেক ক্ষতি হবে। তেমনিভাবে যদি কেউ হক্কের কারণে পরিপূর্ণভাবে গ্রেফতার অবস্থায় থাকে তারপরও তার মাধ্যমে বাতেলদের মারাত্মক ক্ষতি হবে।

## হাদিস নং ১০৪

বিশিষ্ট সাহাবী হযরত আউফ ইবনে মালেক আমজাঈ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন আমাকে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "হে আউফ! কিয়ামতের পূর্বে ছয়টি ফিতনা প্রকাশ পাবে। তার মধ্যে প্রথম ফিতনা হচ্ছে, তোমাদের নবীর ওফাত পাওয়া, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কথা শুনে আমি কেঁদে উঠলাম। অতঃপর তিনি বললেন, দ্বিতীয় ফিতনা হচ্ছে, বায়তুল মোকাদ্দাসের বিজয় হওয়া। তৃতীয় ফিতনাটি এত ব্যাপক হবে যা শহর এবং গ্রামের প্রতিটি ঘরকেই গ্রাস করে নিবে। চতুর্থ ফিতনা হচ্ছে, মানুষের মধ্যে গণহারে মৃত্যু দেখা দিবে, যেন সকলে ছাগলের মাড়কের ন্যায় মহামারীতে আক্রান্ত হয়ে পড়েছে। পঞ্চম ফিতনা হচ্ছে, লোকজন প্রচুর সম্পদের মালিক হবে। এমনকি কাউকে একশত দিনার দান করা হলেও সে কম মনে করে রাগে ক্ষোভে ফেটে পড়বে। আর ষষ্ঠ ফিতনা হলো, তোমাদের এবং রোমবাসীদের মাঝে একটা চুক্তি হবে। অতঃপর তারা আশি দলে বিভক্ত হয়ে বারো হাজার সৈন্যের বিশাল কাফেলা সহকারে তোমাদের দিকে ধেয়ে আসবে।"

## হাদিস নং ১০৫

সিলা ইবনে যুরার (রহঃ) বিশিষ্ট সাহাবী হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছেন। তাঁকে একজন লোক বলল, "দাজ্জালের আবির্ভাব ঘটেছে"। একথা শুনে হযরত হোজাইফা রাদিয়াল্লাহু আনহু বললেন, না আল্লাহর কসম! সেটা কক্ষনো হতে পারে না। যতক্ষণ পর্যন্ত তোমাদের মাঝে আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাহাবায়ে কেরাম উপস্থিত থাকবেন, ততক্ষণ দাজ্জাল আসতে পারে না। বিশেষ এক গোত্র দাজ্জালের আগমনের আশা করলেও তার আগমন ঘটবে না। এমনকি কারো কারো নিকট দাজ্জালের আবির্ভাব এতই প্রিয় হবে, যেমন তীব্র গরমের দিন

মানুষের কাছে ঠান্ডা পানি পান করা খুবই প্রিয় হয়। এক পর্যায়ে হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু বললেন, হে উম্মতে মুহাম্মদিয়া! অতিসত্ত্বর তোমাদের মাঝে চার প্রকারের ফিতনা প্রকাশ পাবে। তার মধ্যে এককিট হচ্ছে, সাদা-কালো মিশ্রিত ফিতনা। আরেকটি হলো, অন্ধকারাচ্ছন্ন ফিতনা। তৃতীয়টি হচ্ছে, অমুক অমুক ফিতনা। আর চতুর্থ ফিতনা তোমাদেরকে দাজ্জালের প্রতি ঠেলে দিবে, অতঃপর উক্ত সমতল ভূমিতে দুই দল যুদ্ধে বিগ্রহে লিপ্ত হয়ে পড়বে। আমার জানা নেই উভয় দল থেকে কোন দল সত্য বা হক্বের উপর রয়েছে এবং আমার তূণীরের তীর দ্বারা আমি উভয় দলের কোন দলকে সাহায্য করব।

## হাদিস নং ১০৬

বিশিষ্ট তাবেঈ হযরত তাউস (রহঃ) বলেন, জনৈক লোক হযরত আবু মুসা আশআরী রাদিয়াল্লাহু আনহু এর কাছে জানতে চাইলো যে, এসব কি ঐ ফিতনা যা আপনি আমাদের সামনে বর্ণনা করতেন। উক্ত ঘটনাটি মূলতঃ তখনই, যখন আবু মুসা আশআরী রাদিয়াল্লাহু আনহু এবং হযরত আমর ইবনুল আম রাদিয়াল্লাহু আনহু এর মাঝে কোনো এক সিদ্ধান্তের ব্যাপারে মতবিরোধ দেখা দিয়েছিল। জবাবে হযরত আবু মুসা আশআরী রাদিয়াল্লাহু আনহু বললেন, এগুলো হচ্ছে, ফিতনার মারাত্মক মারাত্মক অংশসমূহ হতে একটি। অতঃপর বাকি রইল, বড় বড় অন্ধকারচ্ছন্ন ফিতনা, যা গোটা জাতিকে গ্রাস করবে। যারা উক্ত ফিতনার প্রতি মনোনিবেশ করবে তাদেরকে অত্যন্ত নির্মমভাবে আকৃষ্ট করে নিবে। উক্ত ফিতনাকালীন যারা বসে থাকবে তারা দন্ডায়মান থাকা লোকজন থেকে উত্তম, আর একস্থানে দাড়িয়ে থাকা লোক চলাচলকারী থেকে ভালো। স্বাভাবিক গতি সম্পন্ন লোক দ্রুতগামী থেকে অনেক উত্তম। ফিতনা সম্বন্ধে মন্তব্যকারী থেকে নীরবতা অবলম্বনকারী উত্তম আর উক্ত ফিতনার সময় ঘুমন্ত ব্যক্তি অনেক ভালো জাগ্রত লোক থেকে।

## ০২ ফিতনাকালীন মানুষ কান্ডজ্ঞানহীন হওয়া প্রসঙ্গে

### হাদিস নং ১০৭

বিশিষ্ট সাহাবী হযরত হোজাইফা ইবনু ইয়ামান রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "কিয়ামতের পূর্বে এমন ফিতনা প্রকাশ পাবে, যার দ্বারা মানুষের জ্ঞান লোপ পাওয়ার উপক্রম হবে। এমনকি তখন অনেক তালাশ করেও কোনো জ্ঞানী লোক পাওয়া যাবে না।" এরপর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তৃতীয় প্রকার ফিতনার কথা উল্লেখ করেছেন।

### হাদিস নং ১০৮

হযরত উমাইর ইবনে হানী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "তৃতীয় ফিতনা হলো অন্ধকারাচ্ছন্ন ফিতনা। সে ফিতনাতে লোকজন এমনভাবে যুদ্ধ করবে যে, সে জানবে না সে কি সত্যের বিরুদ্ধে যুদ্ধ করছে? নাকি বাতিলের বিরুদ্ধে যুদ্ধ করছে।"

### হাদিস নং ১০৯

হযরত হুযায়ফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, মানুষের অন্তরে ফিতনাসমূহ এমনভাবে প্রবেশ করবে, যেমন আঁশ একটির পর আরেকটি বিছানো হয়ে থাকে। (রাবী ফাযারী বলেন) হাসীর হলো রাস্তা। সুতরাং যে অন্তর তাকে স্থান দেয় না তাতে একটি সাদা দাগ পড়ে। আর সেই অন্তরের রন্ধ্রে রন্ধ্রে তা প্রবেশ করে তাতে একটি কালো দাগ পড়ে। ফলে মানুষের অন্তরসমূহ পৃথক পৃথক দু'ভাগে বিভক্ত হয়ে যায়। এক প্রকার অন্তর হয় মর্মর পাথরের ন্যায় শ্বেত, যাকে আসমান ও জমীন বহাল থাকা পর্যন্ত (অর্থাৎ কিয়ামত পর্যন্ত) কোনো ফিতনাই ক্ষতিগ্রস্ত করতে পারবে না। পক্ষান্তরে দ্বিতীয় প্রকার অন্তর হয় কয়লার মতো কৃষ্ণ। যেমন উপুড় হওয়া পাত্রের ন্যায়, যাতে কিছুই ধারণ করার ক্ষমতা থাকে না।

(তিনি বললেন যেমন তার হাত দ্বারা উল্টানো হয়) তা ভালোকে ভালো জানার এবং মন্দকে মন্দ জানার ক্ষমতা রাখে না, ফলে কেবলমাত্র তাই গ্রহণ করে যা তার প্রবৃত্তির চাহিদা হয়। তার সম্মুখে একটি আবদ্ধ দরজা হবে। আর সেই দরজাটি হলো এমন ব্যক্তি যে, হত্যা হওয়ার অথবা নিহত হওয়ার উপক্রম হবে। এটি এমন হাদীস যা কোন গোলক ধাঁধা নয়।

## হাদিস নং ১১০

হযরত হুযায়ফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, যখন ফিতনা মানুষের অন্তরে প্রবেশ করে, তখন সেই অন্তর তাকে প্রথমবার স্থান দেয় না তাতে একটি সাদা দাগ লিখা হয়। আর যে অন্তর প্রথমবার তাকে স্থান দেয়, তখন তাতে একটি কালো দাগ লিখা হয়। অতঃপর আবার ফিতনা মানুষের অন্তরে প্রবেশ করে, যদি তাকে স্থান না দেয়, যেমন প্রথমবারে দেয়নি, তখন তাতে একটি সাদা দাগ পড়ে। আর যদি তাকে স্থান দেয় যেমন প্রথমবারে দিয়েছিল, তখন তাতে একটি কালো দাগ পড়ে। অতঃপর পুনরায় ফিতনা মানুষের অন্তরে প্রবেশ করে, যদি তাকে স্থান না দেয়, যেমন আগের দুইবার দেয়নি, তখন তাতে আরো বেশী সাদা ও বেশী স্বচ্ছ দাগ পড়ে। ফলে কখনো ফিতনা তাকে কোন ক্ষতি করতে পারবে না। আর যদি তাকে স্থান দেয় যেমন প্রথম দুই বার দিয়েছিল, তখন তাতে একটি কালো দাগ পড়ে বরং পুরো অন্তর একেবারে বেশী কয়লার মত কালো হয়ে যায়। অতঃপর পূর্বাবস্থায় ফিরিয়ে নেয়া হবে। ফলে তা ভালকে ভাল জানার এবং মন্দকে মন্দ জানার ক্ষমতা রাখে না।

## হাদিস নং ১১১

হযরত আবু হারুন আল-মাদীনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "যখন ভালকে মন্দ মনে করতে থাকবে, আর মন্দকে ভাল মনে করতে থাকবে, তখন তোমাদের কী অবস্থা হবে?" লোকেরা জিজ্ঞাসা করলো ইয়া রাসূলুল্লাহ, এমনটা ঘটবে কী? তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "হ্যাঁ, ঘটবে।"

## হাদিস নং ১১২

আবু মা'লাবা খুশনী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, কিয়ামতের আলামতসমূহ থেকে কিছু আলামত হচ্ছে, মানুষের জ্ঞান হ্রাস পাবে, আত্মীয়তার সম্পর্ক বিচ্ছিন্ন হয়ে যাবে এবং মানুষের মধ্যে পেরেশানী বৃদ্ধি পেতে থাকবে।

## হাদিস নং ১১৩

হযরত ইবনে ওমর রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "নিশ্চয় আমার পরে আমার উম্মতকে ফিতনাসমূহ এমনভাবে ছেয়ে ফেলবে যে, তাতে মানুষের অন্তর মরে যাবে, যেমন তার দেহ মরে যায়।"

## হাদিস নং ১১৪

হযরত আবুয্ যাহেরিয়া থেকে বর্ণিত। তিনি বলেন, যদি কোনো গোত্রের উপর ফিতনা আসতে থাকে তাহলে তাদের মাঝে নবী থাকলে তিনিও আক্রান্ত হয়ে পড়বে। প্রত্যেক জ্ঞানী ব্যক্তির জ্ঞান লোপ পেয়ে যাবে। প্রত্যেক সিদ্ধান্তদাতার সঠিক সিদ্ধান্তে ঘাটতি দেখা যাবে। আর প্রত্যেক বুঝমান ব্যক্তির বুঝের মধ্যেও পরিবর্তন এসে যাবে। এভাবে যতদিন আল্লাহর ইচ্ছা ততদিন চলতে থাকবে। এরপর আল্লাহতা'আলা তাদের জ্ঞান, বুদ্ধি এবং বিবেক ফিরিয়ে দিতে থাকবেন। ফলে নির্বুদ্ধিতার কারণে তারা যে সবকিছু থেকে মাহরুম হয়েছে তার জন্য আফসোস করতে থাকবে। অতঃপর হাদীস বর্ণনকারী বলেন, তাদের জ্ঞানীদের মধ্যে স্বল্পসংখ্যকই বাকি থাকবে।

## হাদিস নং ১১৫

বিশিষ্ট সাহাবী হযরত আবু মুসা আশআরী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কিয়ামতের পূর্বে বিশেষ কিছু হত্যার কথা আলোচনা করেছেন। এমনকি মানুষ তার

প্রতিবেশি, ভাই এবং চাচাতো ভাইকেও হত্যা করবে। এক পর্যায়ে সাহাবায়ে কেরাম জিজ্ঞাসা করেন, সেদিন কি আমাদের সাথে আমাদের জ্ঞান থাকবে? জবাবে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "সে যুগের অধিকাংশ লোকের জ্ঞান ছিনিয়ে নেয়া হবে। মানুষের মধ্যে নির্বোধ ও বোকারাই বাকি থাকবে। তারা নিজেদেরকে খুবই তুচ্ছ মনে করবে। আসলেই তারা অত্যন্ত তুচ্ছ হবে।"

## হাদিস নং ১১৬

উমাইদ ইবনে মুতাসাম্মাছ থেকে বর্ণিত। তিনি বলেন, আমি হযরত আবু মুসা আশআরী রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি উল্লিখিত হাদীস; যেখানে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কথা বলা হয়নি। তবে উক্ত হাদীসের শেষে উল্লেখ রয়েছে, যেমন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদের থেকে ওয়াদা নিয়েছেন।

## হাদিস নং ১১৭

হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু বলেন, আমি তোমাদের উপর ভয় করছি ফিতনা সম্পর্কে যেন তা ধোঁয়া। তাতে মানুষের অন্তর মরে যাবে, যেমন তার দেহ মরে যায়।

## হাদিস নং ১১৮

হযরত আবু যর আব্দুর রহমান ইবনে ফুজালা (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখন কাবিল তার ভাই হাবিলকে হত্যা করে তখন তার জ্ঞান সম্পূর্ণরূপে লোপ পেয়েছিল এবং তার অন্তর একেবারে বুদ্ধিশুন্য হয়ে গিয়েছিল। যার জন্য সে মৃত্যু পর্যন্ত পেরেশান ছিল।

## হাদিস নং ১১৯

হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। কেউ তাকে একদিন জিজ্ঞাস করে যে, কোন ধরনের ফিৎনা সবচেয়ে মারাত্মক ও ভয়াবহ? তিনি বললেন, যখন তোমার অন্তরে কল্যাণ-অকল্যাণ উভয়টি পেশ

করা হবে, আর তুমি কোনটি গ্রহণ করবে তা নিয়ে দ্বিধা-দ্বন্ধে পতিত হবে।

### হাদিস নং ১২০

আবু আম্মার হযরত হোজাইফা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণনা করেন, তিনি বলেন, মানুষের মাঝে এমন একযুগ আসবে, সকালে মানুষ বিচক্ষণ থাকবে, সন্ধ্যা হতে হতে সে পরিপূর্ণরূপে বোকা হয়ে যাবে।

### হাদিস নং ১২১

হযরত ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, ঘোর অন্ধকার রাত্রির টুকরোর ন্যায় এই ফিতনা আবির্ভূত হবে। যখনই তন্মধ্যে থেকে কোন এক ধরনের ফিতনা চলে যাবে, তখন আরেক প্রকার ফিতনা আসবে। তাতে মানুষের অন্তর মৃত্যুবরণ করবে যেমন তার দেহ মৃত্যুবরণ করে।

### হাদিস নং ১২২

হযরত আবু ওয়ায়েল থেকে বর্ণিত। তিনি বলেন, আমি হযরত আবু মুসা আশআরী রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি, হে লোক সকল! নিঃসন্দেহে তোমাদের মাঝে এমন এক ফিতনা প্রকাশ পাবে, যা পরস্পর মহব্বত ভালোবাসাকে নষ্ট করে দিবে। তখন খুবই ধৈর্য্যশীল লোক পর্যন্ত ছোট্ট শিশুর ন্যায় অধৈর্য্য হয়ে যাবে। তোমাদের মধ্যে এমন অস্থিরতা যা মূলতঃ পেটের পীড়ার আকার ধারণ করবে আর সেটা থেকে মুক্তির কোনো উপায় খুঁজে পাওয়া যাবে না।

### হাদিস নং ১২৩

হযরত আবু সা'লাবা আল খুশনী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, তোমরা দুনিয়ার এমন পণ্যের সুসংবাদ গ্রহণ করো, যা তোমাদের ঈমান ছিনিয়ে নিয়ে যাবে। তোমাদের মধ্যে যারা সেদিন দৃঢ়তার সহিত আল্লাহতা'আলার উপর পরিপূর্ণ ঈমান রাখতে পারবে, তাদের কাছে ফিতনা ধবধবে সাদা অবস্থায় প্রকাশ পাবে। আর যারা সেদিন আল্লাহতা'আলার ক্ষেত্রে সন্দিহান

হবে, তাদের কাছে ফিতনাটি অন্ধকারাচ্ছন্ন কালো বর্ণ ধারণ করে আসবে। তারপর যেকোনো জনপদের উপর চলতে গিয়ে সামান্যতমও আল্লাহকে ভয় করবে না।

**হাদিস নং ১২৪**

হযরত কাসীর ইবনে যুররা থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছে, "বালা-মসিবতের নিদর্শন এবং কিয়ামতের আলামত হচ্ছে, মানুষের জ্ঞান নষ্ট হয়ে যাবে, বুদ্ধি হ্রাস পাবে, পেরেশানী বেড়ে যাবে, হক্কের আলামতগুলো উঠিয়ে নেয়া হবে এবং জুলুম প্রকাশ্যরূপ ধারণ করবে।"

**হাদিস নং ১২৫**

হযরত আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, পঞ্চম ফিতনা হলো, অন্ধ ফিতনা, পূর্ণ বধির ফিতনা, তাতে মানুষ চতুষ্পদ প্রাণীর মত হবে।

**হাদিস নং ১২৬**

দ্বিতীয় সূত্র থেকে আলী রাদিয়াল্লাহু আনহু থেকে একই হাদিস বর্ণিত হয়েছে।

**হাদিস নং ১২৭**

হযরত আবু হোরায়রা রাদিয়াল্লাহু আনহু, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন, তিনি বলেন, চতুর্থ ফিতনা হচ্ছে এমন যা মানুষের সাথে চামড়ার ন্যায় মিশ্রিত হয়ে যাবে। বালা-মসিবত মারাত্মক আকার ধারণ করবে। এ পর্যায়ে তারা সৎ কাজকে ভালো জানবে না এবং অসৎ কাজকে খারাপ জানবে না।

## হাদিস নং ১২৮

হযরত আবু হোরায়রা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, আমার পরে তোমাদের নিকট চার ধরনের ফিতনার আগমন ঘটবে। তার মধ্যে চতুর্থ ফিতনা হচ্ছে, লাগাতার বধির-অন্ধত্বের ফিতনা, যা মানুষের সাথে চামড়ার ন্যায় মিশ্রিত হয়ে থাকবে। এমনকি এসময় অসৎ কাজকে সৎ মনে করা হবে এবং অসৎ কাজকে সৎ কাজ মনে করা হবে। তাদের অন্তরসমূহ এমনভাবে মৃত্যুবরণ করবে যেমন তাদের শরীর মারা যায়।

## হাদিস নং ১২৯

হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, নিশ্চয় আমি ইচ্ছা করছি, আমার কাছে যদি স্বর্ণের ন্যায় উজ্জল অন্তর বিশিষ্ট একশত লোক থাকবে, যাদেরকে নিয়ে আমি বিশাল এক পাথরে আরোহণ করব। অতঃপর তাদের একটি হাদীস বয়ান করব, যার দ্বারা পরবর্তীতে কখনো কোনো ফিতনা তাদের ক্ষতি করতে পারবে না। এরপর আমি এমনভাবে গায়েব হয়ে যাব, আমাকে তারা কখনো দেখবে না আর আমিও তাদেরকে কখনো দেখবো না।

## হাদিস নং ১৩০

হযরত হোজাইফা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, নিঃসন্দেহে ফিতনা মানুষের অন্তরের গভীরে প্রবেশ করবে। যেসব অন্তর এসব ফিতনা গ্রহণ করবে, তাদের অন্তরে একটি কালো দাগ লেগে যাবে এবং যেসব অন্তর উক্ত ফিতনাকে গ্রহণ করবে না, তাদের অন্তরে একটি উজ্জল দাগ প্রকাশ হবে। তোমাদের মধ্যে যাদের উক্ত ফিতনা সম্বন্ধে জানার আগ্রহ থাকবে, না হয় থাকবে না; তারা যেন গভীরভাবে উপলব্ধি করে। তারা হালাল কোনো বিষয়কেও দেখলে হারাম মনে করবে এবং হারাম কোনো বিষয়কে দেখলে হারাম মনে করবে। তাহলে বুঝতে হবে তারা উক্ত ফিতনার সম্মুখীন হয়ে

পড়েছে। এরপর হযরত হোজাইফা রাদিয়াল্লাহু আনহু বলেন, কোনো মানুষ সকালে বিচক্ষণ হিসেবে থাকলেও সন্ধ্যা হতে হতে তার এমন অবস্থা হবে সে নিজের পশম পর্যন্ত দেখতে পাবে না।

## হাদিস নং ১৩১

হযরত তাবী (রহঃ) হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণনা করেন, তিনি বলেন, যখন আনুমানিক একশত ষাট বৎসর হবে, তখন জ্ঞানী লোকের জ্ঞান এবং বিচক্ষণ লোকের বিচক্ষণতা ব্যাপকভাবে লোপ পেতে থাকবে।

## হাদিস নং ১৩২

হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, ফিতনাকালীন হক্ব-বাতিল উভয়টা একটি আরেকটির সাথে মিশ্রিত হয়ে যাবে কিন্তু যারা হক্বকে যথাযথভাবে জানবে এবং বুঝবে, কোনো ধরনের ফিতনা তাদের কোনো ক্ষতি করতে পারবে না।

## হাদিস নং ১৩৩

হযরত আবু মুসা আশআরী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কিয়ামতের পূর্বের ফিতনা সম্পর্কে আলোচনা করলেন। হযরত আবু মুসা আশআ'রী বলেন, আমি বললাম, আমাদের মাঝে তো আল্লাহর কিতাব তথা কুরআন মাজীদ রয়েছে (অর্থাৎ তা সত্ত্বেও কি ফিতনা হবে)। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "হ্যাঁ, তোমাদের মাঝে আল্লাহর কিতাব রয়েছে" (অর্থাৎ তা সত্ত্বেও ফিতনা আসবে)। আবু মুসা রাদিয়াল্লাহু আনহু বলেন, আমি বললাম, আমাদের সাথে তো আমাদের বিবেক রয়েছে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "হ্যাঁ, তোমাদের সাথে রয়েছে" (অর্থাৎ তা সত্ত্বেও ফিতনা আপতিত হবে)।

## হাদিস নং ১৩৪

হুজাইল ইবনে শুরাইবীল (রহঃ) বলেন, একদিন হযরত আবু মাসউদ আনসারী রাদিয়াল্লাহু আনহু, বিশিষ্ট সাহাবী হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু এর কাছে জানতে চাইলেন যে, এমন কোনো বিষয় সম্বন্ধে আমাদেরকে সংবাদ দিয়ে যান, যার পর আমরা সেটার উপর আমল করতে পারি। জবাবে হযরত হোজাইফা রাদিয়াল্লাহু আনহু বলেন, নিঃসন্দেহে পরিপূর্ণ পথভ্রষ্টতা হচ্ছে, তুমি যখন অসৎ জিনিসকে সৎ মনে করবে এবং সৎ বিষয় অসৎ মনে করবে। অতঃপর তুমি পর্যবেক্ষণ করবে, আজকে কিসের উপর রয়েছ। পরবর্তীতেও সেটাকে আঁকড়িয়ে ধরবে। তখন কখনো কোনো ফিতনা তোমার কোনো ক্ষতি করতে পারবে না।

## হাদিস নং ১৩৫

আমের (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, হযরত হোজায়ফা রাদিয়াল্লাহু আনহুকে সবচেয়ে মারাত্মক ও কঠিন ফিতনা সম্বন্ধে জিজ্ঞাসা করা হলে তিনি বলেন, যখন তোমার অন্তরে ভাল এবং খারাপ বিষয় পেশ করা হয় আর তুমি সংশয়ের মধ্যে থাকো যে, কোনটা গ্রহণ করবে। তখনই মনে কর যেন কঠিন ফিতনার সম্মুখীন হয়েছো।

## হাদিস নং ১৩৬

ইবরাহীম ইবনে আবু আবলা থেকে বর্ণিত। তিনি বলেন, আমার নিকট হাদীস পৌঁছেছে যে, নিঃসন্দেহে কিয়ামত এমন কিছু লোকের উপর সংঘটিত হবে, যাদের জ্ঞান হবে চড়ুই পাখির জ্ঞানের ন্যায়।

## হাদিস নং ১৩৭

হযরত আলী রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণনা করা হয়েছে, তিনি বলেন, অনেক কম যুদ্ধে তোমরা বিজয় লাভ করতে পারবে। প্রথম জিহাদ হবে তোমাদের হাতের মাধ্যমে, এরপরের জিহাদ হবে তোমাদের মুখের দ্বারা, এরপরের জিহাদ চালাতে থাকবে কেবলমাত্র তোমাদের অন্তর দ্বারা। অতঃপর

যে অন্তর সৎ কাজকে সৎকাজ এবং অসৎ কাজকে অসৎকাজ হিসেবে বুঝতে পারবে না, তারা উচ্চস্তর থেকে নিম্নস্তরে পরিণত হবে।

## হাদিস নং ১৩৮

হযরত আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, যখন কোনো অন্তর ভালো কাজকে ভালো এবং খারাপ কাজকে খারাপ হিসেবে জানবে না, তার অধঃপতন শুরু হতে থাকে। অতঃপর যে উচ্চতায় উপনিত হোক না কেন নিম্নমুখী হতে থাকবে।

## হাদিস নং ১৩৯

হযরত আবু মাসউদ রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি এরশাদ করেন, সেই অন্তর সম্বন্ধে তোমাদের কি ধারণা, যে অন্তর এক সময় উপুড় হয়ে পতিত হয়ে পড়বে।

## হাদিস নং ১৪০

হযরত আব্দুল্লাহ ইবনে বুছর রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণনাকারীগণ বর্ণনা করেন, তিনি বলেন, তোমাদের অবস্থা কি হবে? যখন তোমরা বিশজন বা তার চেয়েও অধিক লোককে দেখবে যে, তাদের মধ্যে কেউ আল্লাহ তা'আলাকে ভয় করে না।

## ০৩ মানুষের মধ্যে বালা-মসিবত অধিকহারে দেখা গেলে মৃত্যু কামনা করার ব্যাপারে শিথিলতা প্রসঙ্গে

### হাদিস নং ১৪১

বিশিষ্ট সাহাবী হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "কিয়ামত সংঘটিত হবেনা যতক্ষণ পর্যন্ত কোনো মানুষ অন্যের কবরের পার্শ্ব দিয়ে অতিক্রম করার সময় বালা-মসিবত ও ফিতনার কারণে এ আশা করবেনা যে, হায়! আমি যদি এ কবরের বাসিন্দা হতাম!"

### হাদিস নং ১৪২

হযরত আবু হুমায়দ (রহঃ) বলেন, আমি হযরত আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহুকে বলছে শুনেছি যে, অবশ্যই তোমাদের উপর এমন দিন আসবে, যে তোমাদের মধ্যে কেউ যখন তার কোন ভাইয়ের কবরের পাশ দিয়ে হাঁটবে, তখন সে বলতে থাকবে হায়! আমি যদি তার স্থানে হতাম।

### হাদিস নং ১৪৩

হযরত আব্দুল্লাহ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, মানুষের মধ্যে এমন এক যুগ আসবে, মানুষ কারো কবরে এসে সেখানে শুয়ে পড়বে এবং বলতে থাকবে, হায়! আমি যদি এ কবরের একজন সদস্য হতাম! এটা অবশ্যই আল্লাহতা'আলার সাথে অগ্রীম সাক্ষাতের আশায় নয়, বরং সেটা হবে মারাত্মক মারাত্মক বালা-মসিবত দেখার কারণে।

### হাদিস নং ১৪৪

হযরত আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহু বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "ততদিন পর্যন্ত কিয়ামত সংঘটিত হবে না যতদিন না কোন ব্যক্তি তার কোন ভাইয়ের কবরের পাশ দিয়ে অতিক্রম করবে।

অতঃপর বলতে থাকবে হায়! আফসুস যদি আমি তোমার জায়গায় হতাম” (তাহলে কতইনা ভাল হত)।

**হাদিস নং ১৪৫**

হযরত আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, মানুষের উপর এমন যামানা আসবে যে, তখন তাতে তাদের কারো কাছে উত্তপ্ত গরমের দিনে ঠান্ডা পানি দিয়ে গোসল করার চেয়ে মৃত্যুবরণ করা বেশি পছন্দ করবে, অতঃপর সে মৃত্যুবরণ করবে না।

**হাদিস নং ১৪৬**

হযরত আব্দুল্লাহ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, মানুষের মধ্যে এমন এক যুগ আসবে, মানুষ অন্যদের কবরে এসে পশুর ন্যায় গড়াগড়ি খেতে থাকবে এবং খুবই আশাবাদী হয়ে বলবে, হায়! আমি যদি এ কবরের বাসিন্দা হতাম! এটা অবশ্যই আল্লাহতা’আলার সাথে সাক্ষাতের আশায় নয়, বরং এটা হচ্ছে মারাত্মক বালা-মসিবতের সম্মুখীন হওয়ার কারণে।

**হাদিস নং ১৪৭**

ভিন্নসূত্রে উপরের হাদিস বর্ণিত হয়েছে।

**হাদিস নং ১৪৮**

হযরত আব্দুল্লাহ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, কিয়ামত হবে না, যতক্ষণ পর্যন্ত না মানুষ কোনো কবরের কাছে এসে চতুষ্পদ জন্তুর ন্যায় গড়াগড়ি দিয়ে বলবেনা যে, হায়! আমি যদি এ কবরের বাসিন্দা হতাম।

**হাদিস নং ১৪৯**

হযরত আবতাত ইবনে মুনজির, আবু আশুরা আল হাজরামী থেকে বর্ণনা করেন। তিনি বলেন, যদি তোমাদের হায়াত দীর্ঘ হয়, তাহলে তোমাদের

হয়তো তার ভাইয়ের কবরে এসে তার থেকে উপকৃত হতে চেষ্টা করবে এবং বলবে, হায়! আমি যদি তোমার স্থলে হতাম তাহলে অবশ্যই মুক্তি পেয়ে যেতাম। তাকে জিজ্ঞাসা করা হলো, হে আবু আযবাহ! গোত্রে নতুন কোনো সন্তান জন্মলাভ করলে তাকেও কি ঐ ফিতনা গ্রাস করে নিবে। জবাবে তিনি বললেন, এক প্রান্ত হতে তোমাদেরকে দুশমন হাতছানি দিয়ে ডাকতে থাকবে। এহেন পরিস্থিতিতে অন্য প্রান্ত হতে দুশমনের আরেকদল হামলা করে বসবে। তখন তোমাদের হুশ থাকবেনা যে, কোন দুশমন থেকে পলায়ন করবে। তখনই মূলতঃ উল্লিখিত সুরত প্রকাশ পাবে।

## হাদিস নং ১৫০

আবু আযবা হাজরামী থেকে বর্ণিত। তিনি বলেন, যদি তোমাদের সামান্য একটু হায়াত বৃদ্ধি পায় তাহলে হয়তো এমন অবস্থা হবে, তোমাদের কেউ তার বন্ধুর কবরে এসে উক্ত কবরবাসীর প্রতি আকৃষ্ট হয়ে বলবে, হায়! আমি যদি তোমার স্থলে হতাম তাহলে নিঃসন্দেহে মুক্তি পেয়ে যেতাম।

## হাদিস নং ১৫১

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, অতিসত্ত্বর সমুদ্র এত বেশি কঠিন হবে, যার কারণে তার উপর কোনো জাহাজ চলতে পারবেনা এবং তেমনিভাবে স্থলভাগও এমন কঠিন হয়ে উঠবে ফলে কেউ তার উপর দিয়ে অতিক্রম করে নিজের ঘর পর্যন্ত পৌঁছতে পারবে না।

## হাদিস নং ১৫২

বিশিষ্ট সাহাবী হযরত আব্দুল্লাহ ইবনে আমর রাদিয়াল্লাহু আনহু বলেন, নিঃসন্দেহে মানুষের মাঝে এমন এক যুগ আসবে, যখন মানুষ বিভিন্ন ধরনের বালা-মসিবতের সম্মুখীন হওয়ার কারণে আকাঙ্খা করবে, সে এবং তার পরিবার যেন বোঝাই করা মালবাহি জাহাজে আরোহণ করবে এবং উক্ত জাহাজটি সমুদ্রের উত্তাল তরঙ্গমালায় সমুদ্রে দুলতে থাকবে।

## হাদিস নং ১৫৩

হযরত আব্দুল্লাহ ইবনে আমর ইবনুল আস রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, মানুষের মাঝে এমন এক যুগ আসবে, সম্মানী, সম্পদশালী ও পরিবার-পরিজনওয়ালা লোক পর্যন্ত মৃত্যু কামনা করবে। যেহেতু তারা তাদের নেতৃত্বস্থানীয় ব্যক্তিবর্গের পক্ষ থেকে নানা ধরনের বালা-মসিবতের সম্মুখীন হবে।

## হাদিস নং ১৫৪

বিশিষ্ট সাহাবী হযরত মু'আজ ইবনে জাবাল রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, তোমরা এ পৃথিবীতে শুধুমাত্র ফিতনা ও বালা-মসিবতই দেখতে পাবে। যেকোনো বিষয় ধীরে ধীরে কঠিন হতে থাকবে। নেতৃত্বাস্থানীয় ব্যক্তিদের মধ্যে কঠোরতাই দেখতে পাবে। এমন বিষয় দেখবে যা তোমাদেরকে ভীতিকর করে তুলবে। কিন্তু তার পরবর্তী ধাপ এর থেকে আরো কঠিন ও ভয়াবহ হয়ে উঠবে।

## হাদিস নং ১৫৫

হযরত আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, এমন সময় আসন্ন হবে যে, ওলামাগণের নিকট লাল বর্ণের স্বর্ণের চেয়েও মৃত্যু বেশী পছন্দনীয় হবে।

## হাদিস নং ১৫৬

হযরত উমায়র ইবনে ইসহাক বলেন, আমরা আলোচনা করতেছিলাম যে, মানুষের থেকে সর্বপ্রথম ভালোবাসা (বন্ধুত্ব) উঠে যাবে।

## হাদিস নং ১৫৭

হযরত ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আমি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে ফিতনার আলোচনা শুনেছি। অতঃপর আমি বললাম, ইয়া রাসূলুল্লাহ তা কখন হবে? রাসূল সাল্লাল্লাহু

আলাইহি ওয়াসাল্লাম বললেন, “যখন কোন ব্যক্তি তার বন্ধু থেকে নিরাপদ পাবে না।”

**হাদিস নং ১৫৮**

হযরত হামাম ইবনে ওতাইবা (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, মানুষের মধ্যে এমন এক যুগ আসবে, যার দ্বারা কোনো বিজ্ঞলোকের চক্ষু শীতল হবে না।

**হাদিস নং ১৫৯**

বিশিষ্ট সাহাবী হযরত মু'আজ ইবনে জাবাল রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, যখন তোমরা দেখবে বিনা অপরাধে মানুষ হত্যা করা হচ্ছে, মিথ্যার কারণে মানুষকে টাকা-পয়সা দেয়া হচ্ছে। আর মানুষের মধ্যে নাস্তিক মুরতাদ হওয়া, সন্দেহ করা ও অভিশাপ দেয়ার প্রবণতা বৃদ্ধি পাবে তখন তোমাদের মধ্যে যারা মারা যেতে চাও তারা যেন মৃত্যুকে আলিঙ্গন করে।

**হাদিস নং ১৬০**

হযরত আবু সালামা (রহঃ) বলেন, আমি হযরত আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি যে, মানুষের উপর এমন এক যামানা আসবে যে, তখন আলেমের কাছে লাল স্বর্ণের চেয়েও মৃত্যু বেশী পছন্দনীয় হবে।

**হাদিস নং ১৬১**

হযরত যায়েদ ইবনে ওয়াহাব রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি হযরত আব্দুল্লাহ রাদিয়াল্লাহু আনহু কে বলতে শুনেছেন, নিঃসন্দেহে ফিতনা ধীরে ধীরে একের পর এক আসতে থাকবে। উক্ত ফিতনার সময় যারা মারা যেতে চায় তারা যেন মৃত্যু গ্রহণ করে নেয়।

**হাদিস নং ১৬২**

হযরত যায়েদ ইবনে ওয়াহাব, বিশিষ্ট সাহাবী হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণনা করেন, তিনি এরশাদ করেন,

ফিতনার স্থিতিশীলতা হচ্ছে, যখন তরবারিকে খাপবদ্ধ করা হয় আর ফিতনার তীব্রতা হচ্ছে, যখন তরবারিকে খাপমুক্ত করে নাঁঙ্গা করা হবে।

## হাদিস নং ১৬৩

বিশিষ্ট সাহাবী হযরত হোযাইফা রাদিয়াল্লাহু আনহু হতে বর্ণিত। তিনি বলেন, ফিতনার জন্য কিছুটা স্থিতিশীলতা ও কিছুটা তীব্রতা রয়েছে। এ ধরনের তীব্র ফিতনার সময় কেউ মৃত্যুবরণ করতে চাইলে যেন মৃত্যুকে গ্রহণ করে।

## হাদিস নং ১৬৪

হযরত আবু উসমান (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমরা হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু এর সাথে বসা ছিলাম। হঠাৎ তার উপর চড়ুই পাখির মল এসে পড়লে তিনি সেগুলোকে তার আঙ্গুলে উঠিয়ে নিয়ে বললেন, আমার কাছে আমার পরিবার-পরিজন ও সন্তান-সন্ততি মৃত্যুবরণ করা এর থেকেও অনেক সহজ। এরপর বর্ণনাকারী বললেন, আল্লাহর কসম! তাঁর এ কথার দ্বারা কি উদ্দেশ্য আমরা বুঝতে পারলাম না। এক পর্যায়ে বিভিন্ন ধরনের ফিতনা আসতে থাকল। অতঃপর আমরা বললাম, এটা সেই ফিতনা তাদের উপর পতিত হতে থাকে।

## হাদিস নং ১৬৫

হযরত আবুল আহওয়াছ (রহঃ) বলেন, একদা আমরা বিশিষ্ট সাহাবী হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু এর ঘরে গিয়ে দেখি তার সন্তানদেরকে নিয়ে তিনি বসে আছেন। তার ছেলেগুলো দেখতে উজ্জ্বল দিনারের ন্যায় সুন্দর। তাদের সৌন্দর্য দেখে আমরা খুবই আশ্চর্য হতে থাকলাম। অতঃপর হযরত আব্দুল্লাহ আমাদেরকে বললেন, মনে হয় তোমরা এদের কারণে আমার উপর ঈর্ষান্বিত হয়েছ। জবাবে আমরা বললাম, আল্লাহর কসম! নিঃসন্দেহে এমন ছেলেদের ক্ষেত্রে প্রত্যেক মুসলমান পুরুষ ঈর্ষা করবে। আমাদের কথা শুনে তিনি তার ছোট্ট ঘরটির ছাদের দিকে মাথা

উঠালেন। এদিকে ঘরের জীর্ণ ছাদে কিছু পাখি বাসা বেঁধেছে এবং উক্ত বাসায় ডিমও দিয়েছে। অতঃপর তিনি বললেন, কসম সে সত্ত্বার, যার হাতে আমার জীবন! আমার এ সন্তানদের কবরে মাটি দেয়া আমার নিকট অনেক-অনেক পছন্দনীয়, এদের উপর ঐ হিংস্র পাখির বাসাগুলো পতিত হয়ে তাদের ডিম ভেঙ্গে যাওয়া থেকে। উক্ত হাদীসের বর্ণনাকারী হযরত ইবনুল মোবারক বলেন, এটা মূলতঃ তাদের উপর আসন্ন ফিতনার ভয়ে বলেছেন।

**হাদিস নং ১৬৬**

হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু বলেন, হে আবুত তোফাইল! তোমার কি অবস্থা হবে, যখন আমাদের উপর বিভিন্ন ধরণের ফিতনা আসতে থাকবে। তখন সর্বোত্তম মানুষ হবে, প্রত্যেক ধনী লোক যারা তাদের ধনাঢ্যতা গোপন রাখবে। অতঃপর আবুত তোফাইল (রহঃ) বলেন, তখন কি অবস্থা হবে? নিশ্চয় সেটা আমাদের প্রতি এমন দার করা যার দ্বারা মানুষ নিম্নস্তরে পতিত হবে এবং নিক্ষিপ্ত হবে অনেক গভীরে।

**হাদিস নং ১৬৭**

হযরত নোমান ইবনে মোকাররিনি (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "ফিতনা এবং যুদ্ধবিগ্রহকালীন যারা এবাদতের ওপর অটল থাকবে, তারা আমার প্রতি হিজরত করার প্রতিদান প্রাপ্ত হবে।"

**হাদিস নং ১৬৮**

হযরত আব্দুল্লাহ ইবনে আমর রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আল্লাহতা'আলার কাছে অতি পছন্দনীয় বস্তু হচ্ছে 'আল গুরাবা'। অর্থাৎ গরীব-মিসকীনগণ। তার কাছে গুরাবা কারা জানতে চাইলে, জবাবে তিনি বললেন, যারা তাদের দ্বীন সহকারে এদিক সেদিক পলায়ন ও আত্মগোপন করতে থাকবে। এক পর্যায়ে হযরত ঈসা ইবনে মারইয়াম (আঃ) এর সাথে মিলিত হবে।

## হাদিস নং ১৬৯

হযরত কিনানা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আমরা রবীয়ার অধীন থাকাকালীন একদা হয়রত যুবাইর রাদিয়াল্লাহু আনহু ও তার কিছু আসহাবকে সাথে নিয়ে আমাদের কাছে আসলেন। এদিকে আমাদের গোত্রপতিগণ আলী রাদিয়াল্লাহু আনহু এর সাথে মিলিত হলেন এবং আমরা সকলে একত্রিত হয়ে পরামর্শ করছিলাম। আমাদের কেউ কেউ বলল, হয়তবা আমরা এর সাথে গিয়ে থাকলে আমাদের সরদারগণ আলীর সাথে থাকবে। তখন আমরা তাদের সাথে কিভাবে মোকাবেলা করব! আমরা আবার বললাম, আমরা মোকাবেলার জন্য বের হলে উভয় দল যখন একে অপরের সামনা সামনি হবে তখন আমরা তাদের সাথে মিলিত হয়ে যাব। আবার আমাদের কেউ কেউ পরামর্শ দিল, এ ব্যাপারে আমরা নিশ্চিত হতে পারছি না। তাহলে এমন হতে পারে যে, আমরা তাদের কাছে অনুমতি প্রার্থনা করব, অনুমতি মিললে আমরা নিরাপদে পৌঁছে যেতে পারব। না হয় আমরা আমাদের সিদ্ধান্তে অটল থাকব। এক পর্যায়ে আমাদের দলবল সহকারে হযরত যুবাইর রাদিয়াল্লাহু আনহু এর কাছে এসে বললাম, আমাদের মুসলমানগণ কাদের সাথে থাকবে। জবাবে তিনি বললেন, কেন! তাদের মাওলার সাথে থাকব। তার কথা শুনে আমরা বললাম, আমাদের মওলাগণ হযরত আলীর সাথে রয়েছেন। বর্ণনাকারী বলেন, এটা শুনে তার অবস্থা এমন হল যেন আমরা তার মুখে পাথর নিক্ষেপ করলাম। এরপর বেশ কিছুক্ষণ চুপ থেকে বললেন, আমরা এটাকেই ভয় করে আসছিলাম।

## হাদিস নং ১৭০

হযরত আবু সালেহ থেকে বর্ণিত। যখন হযরত আলী রাদিয়াল্লাহু আনহু কিছু বাহাদুর পুরুষের বিরুদ্ধে অস্ত্র ধারণ করলেন। তখন বললেন, এ ধরনের ঘটনা সংঘটিত হওয়ার বিশ বৎসর পূর্বে মৃত্যুবরণ করাটাই আমার নিকট অতি পছন্দনীয় ছিল।

## হাদিস নং ১৭১

হযরত হাসান থেকে বর্ণিত। তিনি বলেন, হযরত আলী রাদিয়াল্লাহু আনহু ধারণা করেন, তিনি যে আমল করেছেন কোন আমলই করেননি। এবং আম্মার রাদিয়াল্লাহু আনহু ধারণা করেন, তিনি যে আমল করেছেন, কেমন যেন কোন আমলই করেননি। অনুরূপ ত্বলহা রাদিয়াল্লাহু আনহুও ভয় করেন, তিনি যে আমল করেছেন, কেমন যেন কোন আমলই করেননি এবং যুবায়ের রাদিয়াল্লাহু আনহুও তদ্রুপ ধারণা করেন, তিনি যে আমল করেছেন কেমন যেন কোন আমলই করেননি। তারা সকলে এমন এক জাতির নিকট অবতরণ করলেন যাদের গ্রন্থসমূহ সুসজ্জিত, আখেরাতবাসী। তখন তারা এদের মাঝে যুদ্ধ বাঁধিয়ে দিলেন।

## হাদিস নং ১৭২

হযরত ঈসা ইবনে উমর থেকে বর্ণিত। তিনি বলেন, আমি এক বৃদ্ধ ব্যক্তিকে আমর ইবনে মুররার নিকট হাদীস বর্ণনা করতে শুনেছি। তিনি বলেন আব্দুল্লাহ আমর বলেন, আমি তাঁকে ব্যতিত আর কারো নিকট এই বিষয়ে বার বার বলতে দেখিনি, আমি এই আয়াত পড়তেছিলাম, *“নিশ্চয় আপনি মৃত্যুবরণ করবেন এবং তারাও মৃত্যুবরণ করবে। অতঃপর কিয়ামত দিবসে তোমরা তোমাদের প্রতিপালকের নিকট ঝগড়া করবে” (যুমার, ৩১)*। আর আমার ধারণা ছিল, এটা আহলে কিতাবদের সম্পর্কে। এক পর্যায়ে আমাদের কতিপয় লোক কতিপয় লোকদের চেহারায় তরবারী দ্বারা আঘাত হানল। তখন আমাদের বুঝতে আর বাকি রইল না যে এটা আমাদের মধ্যে হবে।

## হাদিস নং ১৭৩

হযরত হাসান থেকে বর্ণিত। তিনি আল্লাহর বাণী বলেন *“এবং সেই বিপর্যয়কে ভয় কর, যা বিশেষভাবে তোমাদের মধ্যে যারা জুলুম করে কেবল তাদেরকেই আক্রান্ত করবে না।”* বলেন আল্লাহর শপথ, নিশ্চয়ই জাতি জানে যখন এই আয়াত অবতীর্ণ হয়, আর তা হল, এই ফিৎনার সাথে একদল

লোক রুক্ষভাষা ব্যবহার করবে।

## হাদিস নং ১৭৪

হযরত কয়েস বিন উবাদ থেকে বর্ণিত। তিনি বলেন, আমি হযরত আলী রাদিয়াল্লাহু আনহুকে বললাম, এ বিষয়ে রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কি আপনাকে কোন প্রতিশ্রুতি দিয়েছেন? তখন তিনি বলেন, এ ব্যাপারে রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে এমন কোন প্রতিশ্রুতি দেননি যা মানুষের সাথে করেননি। তবে মানুষ হযরত উসমান রাদিয়াল্লাহু আনহু এর উপর আক্রমণ করে শহীদ করে ফেলেন। তাই তাদের এ কর্ম খুবই খারাপ এবং আমার কর্মও খারাপ। তখন আমি দেখলাম এ ব্যাপারে আমি বেশী হকদার, তাই আমি তার উপর লাফিয়ে পড়লাম। সুতরাং আল্লাহতা'য়ালাই এ ব্যাপারে সর্বজ্ঞ যে আমরা ভুল করেছি না সঠিক করেছি।

## হাদিস নং ১৭৫

আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নেতৃত্বের ব্যাপারে আমাদের কোন সিদ্ধান্ত দেননি যার উপর আমরা আমল করব। এ বিষয়টি আমি নিজে সিদ্ধান্ত নিয়েছি। সুতরাং যদি তা সঠিক হয়, তাহলে তা আল্লাহর পক্ষ থেকে। আর যদি তা ভুল প্রমাণিত হয় তাহলে এর দায়িত্ব আমাদের উপর বর্তাবে।

## হাদিস নং ১৭৬

আবু হাশেম আল কাসেম বিন কাসির থেকে বর্ণিত। আমাদেরকে কয়েস খারেফি বর্ণনা করেন যে, তিনি হযরত আলী রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছেন। তিনি বলেন, আমাদেরকে হযরত আবু বকর রাদিয়াল্লাহু আনহু ও হযরত উমর রাদিয়াল্লাহু আনহু এর পরবর্তীতে এক ফিৎনা গ্রাস করেছে। আর তা উহা, যা আল্লাহতা'আলা চেয়েছেন।

## হাদিস নং ১৭৭

মুহাম্মাদ বিন উবাইদুল্লাহ বর্ণনা করেন, আমি আবুদ দুহাকে, হাসান ইবনে আলী রাদিয়াল্লাহু আনহু থেকে আলোচনা করতে শুনেছি, তিনি সুলাইমান ইবনে সুরাদকে বলেন, আমি আলী রাদিয়াল্লাহু আনহুকে দেখেছি, যখন যুদ্ধ তীব্রবেগে লেগে গেল তখন তিনি আমার নিকট আশ্রয় নিয়ে বললেন, হে হাসান! হায় আফসোস যদি এর বিশ বৎসর পূর্বে আমি ইন্তেকাল করতাম।

## হাদিস নং ১৭৮

হযরত তামীম ইবনে সালামা রাদিয়াল্লাহু আনহু বলেন, আমাকে সুলাইমান ইবনে সুরাদ আল খুযায়ী বলেন। আমাকে হাসান ইবনে আলী রাদিয়াল্লাহু আনহু বলেন, আমি আলী রাদিয়াল্লাহু আনহুকে দেখলাম যখন পুরুষের মাঝে তরবারী উঠে পড়ল, তখন তিনি আমার নিকট সাহায্য চেয়ে বললেন, হে হাসান! হায় আফসোস আমি যদি এই দিনের বিশ বৎসর পূর্বে ইন্তেকাল করতাম।

## হাদিস নং ১৭৯

হযরত সুলাইমান ইবনে সুরাদ থেকে বর্ণিত। তিনি হযরত হাসান ইবনে আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণনা করে বলেন, আমীরুল মুমিনীন এক বিষয়ে ইচ্ছা পোষণ করেছেন। তখন ঐ বিষয়টি পর্যায়ক্রমে আসতে লাগল। তখন তিনি আর কোন উপায় খুঁজে পেলেন না।

## হাদিস নং ১৮০

হযরত সুলাইমান ইবনে সুরাদ থেকে বর্ণিত। তিনি হযরত হাসান ইবনে আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণনা করেন। হযরত হাসান বলেন, আমি হযরত আলী রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি, তিনি বলেন, তখন তিনি তরবারির প্রতি দৃষ্টি দিলেন যখন মানুষকে পাকড়াও করে ফেলেছে। হে হাসান! এগুলো সবই আমাদের মাঝে ঘটছে। হায় আফসোস! যদি আমি বিশ অথবা চল্লিশ বৎসর পূর্বে ইন্তেকাল করতাম।

**হাদিস নং ১৮১**

হযরত মাসরুক থেকে বর্ণিত। তিনি বলেন, যখন হযরত উসমান রাদিয়াল্লাহু আনহু এর ব্যাপারে মানুষ যুদ্ধে লিপ্ত হল। তখন আমি হযরত আয়েশা রাদিয়াল্লাহু আনহা এর নিকট এসে তাকে বললাম, আপনি আপনার সিদ্ধান্ত পরিবর্তন করা থেকে বেচেঁ থাকুন। তখন তিনি বললেন, হে বৎস তুমি খারাপ কথা বলছ। আমার নিকট আসমান থেকে আল্লাহর আযাব ব্যতীত অন্য কোন জিনিস যমীনে পতিত হওয়া, কোন মুসলমানের রক্তপাতের সাহায্য করার থেকে উত্তম। আর এটা এ কারণে যে, আমি এক স্বপ্ন দেখি, আমি কেমন যেন একটি ছোট টিলার উপর আছি এবং আমার পাশে ছাগল আর বড় বড় গরুর পাল রয়েছে। তখন লোকেরা সেগুলি কুরবানী করতে ব্যস্ত হয়ে পড়ল, এমনকি আমি গরুর আওয়াজ শুনতে পেলাম। হযরত আয়েশা বলেন, তখন আমি সেই ছোট টিলা থেকে অবতরণ করতে লাগলাম। তখন আমার এই মর্মে খারাপ লাগল যে, রক্তের উপর দিয়ে অতিক্রম করব ফলে তা থেকে আমার কিছু লেগে যাবে এবং এটাও আমি অপছন্দ করলাম যে, আমি আমার কাপড় উত্তোলন করলে শরীরের যে অংশ প্রকাশ পেলে আমি অপছন্দ করি তা খুলে যাবে। ইতিমধ্যে আমার নিকট দুইজন লোক অথবা দুটি বলদ এসে আমাকে নিয়ে ঐ রক্ত অতিক্রম করল। হুসাইন বলেন, আমাদেরকে আবু জামীলা বর্ণনা করেন, জামাল যুদ্ধের দিনে আমি যখন তাকে (আয়েশা) তার উট আক্রমণ করতে দেখলাম, তখন তার নিকট আম্মার ও মুহাম্মাদ ইবনে আবু বকর এসে তার জিন কেটে দিলেন। অতপর তাকে তার হাওয়াযে উঠিয়ে আবু খলাফের ঘরে প্রবেশ করলেন। তখন আমি সেদিন এক বিপদগ্রস্থ ব্যক্তির উপর ঘরবাসীর ক্রন্দনের আওয়াজ শুনলাম। আয়েশা বললেন, এরা কারা? লোকেরা বলল, এরা তাদের সাথীদের উপর ক্রন্দন করছে। তিনি বলেন আমাকে বের কর, আমাকে বের কর।

## হাদিস নং ১৮২

হযরত শা'বী, আয়েশা রাদিয়াল্লাহু আনহা থেকে বর্ণনা করেন, হযরত আয়েশা রাদিয়াল্লাহু আনহা স্বপ্নে দেখলেন, কেমন জানি আমি একটি ছোট টিলার উপর আছি এবং তার পাশে ছাগল ও বড় বড় গরুর পাল রয়েছে। তখন এক লোক তার ব্যাপারে ব্যস্ত হয়ে পড়ল। অতপর হযরত আয়েশা রাদিয়াল্লাহু আনহু, হযরত আবু বকর রাদিয়াল্লাহু আনহু এর নিকট এ ঘটনা বর্ণনা করলেন। তখন হযরত আবু বকর রাদিয়াল্লাহু আনহু বলেন, যদি তোমার স্বপ্ন সত্য হয়ে থাকে, তাহলে তোমাকে কেন্দ্র করে এক দল মানুষ হত্যা করা হবে।

## হাদিস নং ১৮৩

আওয়াম ইবনে হাওশাব থেকে বর্ণিত। তিনি বলেন, আমার গোত্রের জামী নামক এক ব্যক্তি আমার নিকট বর্ণনা করেন, আমি আমার মায়ের সাথে আয়েশা রাদিয়াল্লাহু আনহু এর নিকট প্রবেশ করলাম। তখন তাঁকে আমার মা বললেন, জামাল যুদ্ধের দিন আপনার সফর কেমন ছিল? তিনি উত্তর দেন, এটা তাকদীরের ফয়সালা ছিল।

## হাদিস নং ১৮৪

হযরত আবু সাঈদ খুদরী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তাঁকে হযরত আলী রাদিয়াল্লাহু আনহু, ত্বালহা রাদিয়াল্লাহু আনহু এবং যুবায়ের রাদিয়াল্লাহু আনহু সম্পর্কে জিজ্ঞাসা করা হল। তখন তিনি উত্তর দিলেন, তারা এমন এক জাতি যাদের জন্য এক অতীত ইতিহাস রচিত হয়েছে এবং তাদেরকে এক ফিৎনায় আগ্রাসন করেছে। সুতরাং তাদের বিষয় আল্লাহতা'য়ালার নিকট অর্পণ কর।

## হাদিস নং ১৮৫

হযরত ইয়াযিদ ইবনে আবু হাবীব থেকে বর্ণিত তিনি বলেন, রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, "আমার সাহাবীদের থেকে

সংঘটিত হবে অর্থাৎ তাদের মধ্যেই ফিৎনা সংঘটিত হবে। আল্লাহতা'য়ালা তাদের অগ্রগামীদেরকে ক্ষমা করে দিবেন। যদি কোন জাতি পরবর্তীতে তাদের অনুসরণ করে, তাহলে আল্লাহতা'য়ালা তাদেরকে জাহান্নামে ধরাশয়ী করবেন।"

## হাদিস নং ১৮৬

কয়েস ইবনে সাআদ খারেফী থেকে বর্ণিত। তিনি বলেন, আমি হযরত আলী রাদিয়াল্লাহু আনহুকে এই মিম্বারের উপর বলতে শুনেছি, রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম অগ্রগামী হয়েছেন আর হযরত আবু বকর রাদিয়াল্লাহু আনহু নামায পড়েছেন, আর হযরত উমর রাদিয়াল্লাহু আনহু তৃতীয় পর্যায়ে এসেছেন। অতঃপর আমাদেরকে এমন এক ফিৎনায় পদদলিত করেছে যা আল্লাহর ইচ্ছায় ছিল।

## হাদিস নং ১৮৭

হযরত মুহাম্মাদ ইবনে হাতিব থেকে বর্ণিত। তিনি বলেন, হযরত আলী রাদিয়াল্লাহু আনহুকে বলা হল, নিশ্চয়ই তারা আমাদের নিকট হযরত উসমান রাদিয়াল্লাহু আনহু সম্পর্কে জিজ্ঞাসা করবে, তখন আমরা কী উত্তর দিব? তখন তিনি বলেন, তোমরা বল, তিনি তো ঐ সমস্ত লোকদের অন্তর্ভুক্ত যাদের ব্যাপারে আল্লাহতা'য়ালা বলেন, "যারা ঈমান রাখে ও সৎকর্মে রত থাকে এবং (আগামীতে যেসব জিনিস নিষেধ করা হয় তা থেকে) বেঁচে থাকে ও ঈমানে প্রতিষ্ঠিত থাকে আর তারপরও তাকওয়া ও ইহসান অবলম্বন করে। আল্লাহ ইহসান অবলম্বনকারীদেরকে ভালবাসেন।

## হাদিস নং ১৮৮

হযরত আয়েশা রাদিয়াল্লাহু আনহা রসূলুল্লাহ থেকে বর্ণনা করেন এবং আওয়াম ইব্রাহীম তাইমী থেকে বর্ণনা করেন, তিনি রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন। রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, "তিনি তার স্ত্রীদেরকে বলেন, তোমাদের মধ্যে

থেকে কাউকে দেখে হাওআবের কুকুর (অধিক পানি বিশিষ্ট প্রশস্তময় জায়গার কুকুর) ঘেউ ঘেউ করবে। যখন আয়েশা অতিক্রম করল তখন কুকুর ঘেউ ঘেউ করল। তখন আয়েশা এ সম্পর্কে জিজ্ঞাসা করলেন, তখন তাকে বলা হল, এটা হাওআবের পানি। তখন আয়েশা রাদিয়াল্লাহু আনহু বলেন, আমার প্রবল ধারণা, আমি প্রত্যাবর্তন করব। তখন তাকে বলা হল, হে উম্মুল মুমিনীন, নিশ্চয় আপনি মানুষের মাঝে সংশোধন করবেন।

## হাদিস নং ১৮৯

হযরত মা'মর ইবনে তাউস থেকে বর্ণিত। তাউস তার পিতা থেকে বর্ণনা করেন আর তার পিতা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন, হুযুর সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার স্ত্রীদেরকে বলেন, "তোমাদের মধ্যে সে কে? যাকে দেখে অমুক জায়গার পানির কুকুর ঘেউ ঘেউ করবে। হে হুমায়রা (লাল রমনী) তুমি সতর্ক থাক" অর্থাৎ আয়েশা রাদিয়াল্লাহু আনহু।

## হাদিস নং ১৯০

হযরত আবু হুযাইল থেকে বর্ণিত। হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ এবং হুযাইফা রাদিয়াল্লাহু আনহু বসে ছিলেন। এমতাবস্থায় এক রমনীকে উটের উপরে রেখে নিয়ে যাওয়া হচ্ছিল, যিনি নতুন জিনিস উদ্ভাবন করেছে। তখন তাদের একজন তার সাথীকে বলল, নিশ্চয় ইনিই তিনি। তখন অপরজন বলল, না নিশ্চয় তার চারপাশের দীপ্তি রয়েছে। আর তারা তার দ্বারা আয়েশা রাদিয়াল্লাহু আনহাকে উদ্দেশ্য নিলেন।

## হাদিস নং ১৯১

হযরত হাসান থেকে বর্ণিত। তিনি বলেন, কয়েস বিন উবা রাদিয়াল্লাহু আনহু হযরত আলি রাদিয়াল্লাহু আনহুকে বলেন, আপনার এই সিদ্ধান্ত কি আপনাকে হুযুর সাল্লাল্লাহ আলাইহি ওয়াসাল্লাম দিয়েছেন না আপনার নিজের সিদ্ধান্ত? তখন হযরত আলি রাদিয়াল্লাহু আনহু কয়েসকে বলেন, এর দ্বারা আপনি কি

বুঝাতে চেয়েছেন? তখন তিনি বলেন, আমাদের ধর্ম। আমাদের ধর্ম (সম্পর্কে) সতর্ক থাকা চাই। তখন হযরত আলী রাদিয়াল্লাহু আনহু বলেন, এই সিদ্ধান্ত আমারই সিদ্ধান্ত যা আমি বুঝেছি।

**হাদিস নং ১৯২**

আবুত তুফাইল থেকে বর্ণিত। তিনি বলেন, আমি হুযাইফা ইবনে ইয়ামান রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি। তিনি বলেন, আমি যদি তোমাদেরকে বলি যে, তোমাদের মাতা তোমাদের সাথে যুদ্ধ করবে। তাহলে তোমরা আমাকে সত্যায়ন করবে? তখন লোকেরা বলল, এটাও কি ঘটবে? তিনি বলেন, এটা সত্য।

**হাদিস নং ১৯৩**

যুবায়ের ইবনুল আওয়াম রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, এই আয়াত অবতীর্ণ হয় *“তোমরা ঐ ফিৎনাকে ভয় কর যেই ফিৎনা বিশেষভাবে তাদেরকে পাকড়াও করবে না যারা অত্যাচার করে না।”* অথচ আমরা তখন প্রচুর লোক। তখন আমরা আশ্চার্য হতে লাগলাম, এই ভেবে যে, এই ফিৎনাটি কী? এবং আমরা বলতাম সেই ফিৎনা কি? যা আমাদের নিকট এসে পৌঁছবে, এক পর্যায়ে তা আমরা দেখলাম।

**হাদিস নং ১৯৪**

হযরত মুহাম্মাদ বিন সিরীন থেকে বর্ণিত। তিনি বলেন, হযরত আলী রাদিয়াল্লাহু আনহু বলেন যে, আমি আশাবাদী যে, আমি এবং হযরত উসমান রাদিয়াল্লাহু আনহু ঐ লোকদের অন্তর্ভুক্ত যাদের ব্যাপারে আল্লাহতা'য়ালা ঘোষণা করেছেন, *“আমি তাদের অন্তর থেকে হিংসা-বিদ্বেষ বের করে দিয়েছি ফলে তারা ভাই ভাই হয়ে উঁচু আসনে মুখামুখি হয়ে বসে।” (হিযর, ৪৭)*

**হাদিস নং ১৯৫**

হযরত মুররা ইবনে কা'আব রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আমি রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে এক ফিৎনার কথা আলোচনা করতে শুনেছি, তো রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ফিৎনার বিষয় বিশদভাবে আলোচনার মাধ্যমে আমাদের নিকটবর্তী করে ফেললেন। এমন সময় হযরত উসমান রাদিয়াল্লাহু আনহু অতিক্রম করলেন। তখন হুযুর সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "এই ব্যক্তি সেদিন হকের উপর থাকবে।" বর্ণনাকারী বলেন, তখন আমি হযরত উসমান রাদিয়াল্লাহু আনহু এর নিকট দাঁড়িয়ে গেলাম এবং তার দুই বাহু ধরে হুযুর সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নিকট নিয়ে গেলাম। আর তার মাথা খুলে দিলাম, কেননা তিনি কাপড় দ্বারা মাথা ঢেকে রেখেছিলেন। তখন আমি বললাম, হে আল্লাহর রসূল, ইনি? রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, ইনিই। তখন দেখা গেল তিনি উসমান ইবনে আফ্ফান রাদিয়াল্লাহু আনহু। এবং খালেদ বলেন, কাব ইবনে মুররা এবং আবুল আসআনির কথা উল্লেখ করেননি।

**হাদিস নং ১৯৬**

হযরত শাকীক রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আমি সাহল ইবনে হুনাইফ রাদিয়াল্লাহু আনহুকে সিফ্ফীন যুদ্ধের সময় বলতে শুনেছি। তিনি বলেন, হে মানুষ! তোমরা নিজেদের সিদ্ধান্তকে অপবাদ দিচ্ছো। আল্লাহর শপথ, আবু জান্দালের দিবস আমার নিজের ব্যাপারে ধারণা করলাম যদি আমি সক্ষম হতাম যে, রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বিষয়কে প্রতিহত করার তাহলে অবশ্যই করতাম। আল্লাহর শপথ, আমরা যখনই কোন বিষয়ের কারণে নিজেদের কাঁধের উপর তরবারি উত্তোলন করি, তখন আল্লাহতা'য়ালা আমাদের জ্ঞাত বিষয়কে অধিক সহজতর করে দেন, তোমাদের এই বিষয় ব্যতিত। বর্ণনাকারী আ'মাশ বলেন, শাকীকের অবস্থা এমন ছিল যখন তাকে প্রশ্ন করা হল, আপনি কি সিফফীন যুদ্ধে উপস্থিত

ছিলেন? তিনি উত্তর দেন হ্যাঁ, আর তা নিকৃষ্টতম সিফ্ফীন।

**হাদিস নং ১৯৭**

হযরত আসওয়াদ বিন কয়েস থেকে বর্ণিত। তিনি এক ব্যক্তি থেকে বর্ণনা করেন, তিনি হযরত আলী রাদিয়াল্লাহু আনহু থেকে। হযরত আলী রাদিয়াল্লাহু আনহু জামাল যুদ্ধের দিন বলেন, নিশ্চয় রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদের নিকট নেতৃত্বের ব্যাপারে কোন সিদ্ধান্ত দেননি, তবে এই বিষয়টি আমরা নিজেরা বুঝে নিয়েছি। সুতরাং যদি তা সঠিক হয়ে থাকে তবে আল্লাহর পক্ষ থেকে। আর যদি কোন ভুল হয় তাহলে তা আমাদের উপরে বর্তাবে। অতঃপর হযরত আবু বকর রাদিয়াল্লাহু আনহু খলিফা নিযুক্ত হলেন এবং তিনি ইনসাফ প্রতিষ্ঠা করলেন। অতপর হযরত উমর রাদিয়াল্লাহু আনহু খলিফা নিযুক্ত হলেন এবং তিনিও ইনসাফ প্রতিষ্ঠা করলেন। এমনকি দ্বীনকে সম্মুখে নিয়ে গেলেন। অতঃপর অনেক জাতি দুনিয়া অন্বেষণ করতে লাগল। আল্লাহতা'য়ালা যাদেরকে চান তাদেরকে ক্ষমা করেন। আর যাদেরকে মনে চান শাস্তি দেন।

**হাদিস নং ১৯৮**

হযরত আবু ওয়েল থেকে বর্ণিত। তিনি বলেন, আমি আম্মার রাদিয়াল্লাহু আনহুকে এই মিম্বারের উপর বলতে শুনেছি, নিশ্চয়ই আয়েশা ছিদ্দিকা রাদিয়াল্লাহু আনহু দুনিয়া ও আখিরাতে উভয় জায়গায় তোমাদের নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর স্ত্রী। তবে তিনি হলেন পরীক্ষা যা তোমাদের থেকে নেওয়া হয়েছে।

**হাদিস নং ১৯৯**

হযরত আবু ওয়েল থেকে বর্ণিত। তিনি বলেন সাহল ইবনে হুনাইফ সিফ্ফীন যুদ্ধের সময় বলেন, হে মানুষ, তোমরা নিজেদেরকে অপবাদ দিচ্ছো। আমরা হুদায়বিয়ার সময় রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাথে ছিলাম। যদি আমরা সেদিন যুদ্ধ করা সমীচীন মনে করতাম

তাহলে ঐ সন্ধি অবস্থায় অবশ্যই আমরা যুদ্ধ করতাম যা রসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এবং মুশরিকদের মাঝে ছিল।

## হাদিস নং ২০০

হযরত হুযাইফা ইবনে ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, হুযুর সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, "হাউযের নিকট বিভিন্ন জাতি আমার কাছে উপস্থিত হবে। যাদেরকে আমিও চিনব এবং তারাও আমাকে চিনবে। তবে আমি ব্যতিত তারা সবাই কাঁপতে থাকবে। তখন আমি আরজ করলাম, হে আমার প্রতিপালক! এরা আমার সাহাবা, এরা আমার সাহাবা, তখন আল্লাহতা'য়ালা বলবেন, নিশ্চয়ই আপনি জানেন না, আপনার অবর্তমানে তারা কি নতুন জিনিস উদ্ভাবন করেছে।"

## হাদিস নং ২০১

হযরত যুহরী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাহাবা ভরপুর থাকা সত্ত্বেও ফিৎনা প্রবলবেগে উত্তেজিত হবে।

## হাদিস নং ২০২

হযরত আয়েশা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আমি রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নিকট প্রবেশ করলাম, যেই অবস্থায় উসমান রাদিয়াল্লাহু আনহু তার সামনে রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাথে চুপিসারে কথা বলছেন। তখন আমি তার কথোপকথন কিছুই বুঝতে পারলাম না। তবে উসমান রাদিয়াল্লাহু আনহু এর কথা, হে আল্লাহর রাসূল! অন্যায়ভাবে না শত্রুতাবশত, অন্যায়ভাবে না শত্রুতাবশত? তবে অনুধাবন করতে পারলাম না সেটা কি? এক পর্যায়ে উসমান রাদিয়াল্লাহু আনহু শাহাদতবরণ করলেন। তখন আমি নিশ্চিতভাবে বুঝতে পারলাম, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নিশ্চয়ই তার হত্যার বিষয় উদ্দেশ্য নিয়েছিলেন। আয়েশা রাদিয়াল্লাহু আনহু বলেন, আমি পছন্দ করিনি যে,

উসমান রাদিয়াল্লাহু আনহু এর নিকট কিছু পৌঁছাক, তবে আমার নিকট তার মত জিনিস পৌঁছল। তবে আল্লাহতা'য়ালা নিশ্চয়ই জানেন, আমি তার হত্যাকে পছন্দ করি না। যদি আমি তার হত্যা পছন্দ করতাম, তাহলে আমাকে হত্যা করা হত। আর এটা তখন, যখন তার হাওদায় বর্শা দ্বারা নিক্ষেপ করা হয়, এমনকি তা শল্লীর মত হয়ে পড়ে।

## হাদিস নং ২০৩

হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস থেকে বর্ণিত। তিনি বলেন, আমি আয়েশা রাদিয়াল্লাহু আনহু এর নিকট প্রবেশ করত সালাম প্রদান করে বললাম, হে আম্মা! তখন তিনি বললেন, হে ছেলে! তোমার প্রতিও সালাম। বর্ণনাকারী বলেন, আমি তাকে বললাম, কুরাইশদের নিফাকী করা সত্ত্বেও কোন জিনিস আপনাকে আমাদের নিকট বের হতে বাধ্য করল? তিনি বলেন, এটা নিয়তির ফয়সালা ছিল।

## হাদিস নং ২০৪

হযরত ইব্রাহীম এবং খালেদ হায্যা হাসান থেকে বর্ণনা করে বলেন, হযরত আলী রাদিয়াল্লাহু আনহু বলেন, নিশ্চয় আমি আশা রাখি যে, আমি, ত্বলহা ও যুবাইর ঐ সমস্ত লোকদের অন্তর্ভূক্ত হব যাদের ব্যাপারে আল্লাহতা'য়ালা ইরশাদ করেছেন, *"তারা পরস্পর ভাই ভাই মুখামুখি হয়ে আসনে বসবেন"।* *(হিযর, ৪৭)*

## হাদিস নং ২০৫

হযরত রিবয়ি ইবনে হিরাশ থেকে বর্ণিত। তিনি বলেন জুনাইদ ইবনে সাওদা আলী রাদিয়াল্লাহু আনহু এর নিকট। তখন তিনি বললেন, আল্লাহতা'য়ালা এর চেয়ে ইনসাফকারী। তখন আলী রাদিয়াল্লাহু আনহু এর উপর জোরেসোরে চিৎকার করেন। বর্ণনাকারী বলেন, আমি ধারণা করলাম যে, প্রাসাদ ভেঙ্গে দেওয়া হয়েছে। অতঃপর বলেন, যদি আমরাই না হই তাহলে আর কারা হবে?

## হাদিস নং ২০৬

হযরত সুলাইমান ইবনে সুরাদ থেকে বর্ণিত। তিনি বলেন, নিশ্চয়ই আমার নিকট আমিরুল মুমিনীন আলী রাদিয়াল্লাহু আনহু সম্পর্কে এমন কিছু কথার অংশ পৌঁছেছে, যা আমার উপর এমনভাবে প্রভাব ফেলছে, যেমন তিরস্কার ও ভীতি প্রদর্শনের কারণে হয়ে থাকে। তখন আমি দ্রুত তার নিকট রওয়ানা দিয়ে এমন সময় পৌঁছলাম যখন তিনি জামাল যুদ্ধ থেকে ফারেগ হলেন। তখন আমি হাসান রাদিয়াল্লাহু আনহু এর সাথে সাক্ষাৎ করে বললাম, নিশ্চয়ই আমার নিকট আমিরুল মুমিনীন আলী রাদিয়াল্লাহু আনহু সম্পর্কে এমন কিছু কথার অংশ পৌঁছেছে, যা আমার উপর তিরস্কার ও ভীতি প্রদর্শনের ন্যায় প্রভাব ফেলছে। কারণ হয়ে থাকে তখন আমি দ্রুত তার নিকট রওয়ানা দিলাম এই মর্মে যে, আমি তাঁর নিকট উযরখাহী করব অথবা আমার অন্তর থেকে তা বের করে দিব। তখন হাসান রাদিয়াল্লাহু আনহু বললেন, হে সুলাইমান! খোদার কসম, নিশ্চয়ই আমিরুল মুমিনীন এ কারণে মর্যাদাবানের রক্ত থেকে অপছন্দ করতেন। নিশ্চয় আমিরুল মুমিনীন এক বিষয়ের ইচ্ছা পোষণ করেছেন, তবে তা পালাক্রমে আসতে লাগল। তাই তিনি আর কোন উপায় খুঁজে পাননি। আর আমিরুল মুমিনীন এর পক্ষ থেকে আমিই তোমার জন্য যথেষ্ট।

## হাদিস নং ২০৭

হযরত সুলাইমান ইবনে সুরাদ থেকে বর্ণিত। তিনি বলেন, আমি হযরত আলী রাদিয়াল্লাহু আনহু এর নিকট এমতাবস্থায় পৌঁছলাম যখন তিনি জামাল যুদ্ধ থেকে ফারেগ হন। তিনি আমাকে দেখে বললেন, হে ইবনে সুরাদ! তুমি দুর্বল হয়ে স্থানচ্যুত হয়ে পড়েছ এবং আল্লাহতা'য়ালা তোমার সাথে কি আচরণ করবেন তার অপেক্ষা করছ? তখন আমি বললাম, হে আমিরুল মুমিনীন! নিশ্চয়ই সফর অনেক লম্বা আর আল্লাহতা'য়ালা অনেক বিষয় অবশিষ্ট রেখেছেন, যার মধ্যে তুমি তোমার শত্রুকে বন্ধু থেকে চিনতে পারবে। যখন তিনি দন্ডায়মান হলেন, আমি হাসান ইবনে আলী রাদিয়াল্লাহু

আনহুকে বললাম, আমি তোমাকে দেখছি যে, তুমি আমার থেকে বেপরওয়া হয়ে গেছো অথচ আমি তার সাথে উপস্থিত হতে অনুরাগী। তখন তিনি বললেন, ইনি তোমাকে উহাই বলেন যা তুমি বলছ। আর জামাল যুদ্ধের দিন যখন কিছু মানুষের নিকট গেল। তখন তিনি আমাকে বলেন, হে হাসান তোমার আম্মা ধ্বংস হোক অথবা তোমার মাতা তোমাকে হারাক। আল্লাহর কসম, এর পর আর কোন কল্যাণ দেখিনি।

## হাদিস নং ২০৮

হযরত মুহাম্মাদ ইবনে আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, হযরত আলী রাদিয়াল্লাহু আনহু বলেন, যদি উসমান রাদিয়াল্লাহু আনহু আমাকে সিরার নামক স্থানে ভ্রমণ করান তাহলে তার কথা শুনব ও অনুসরণ করব।

## হাদিস নং ২০৯

হযরত আয়েশা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আল্লাহর শপথ আমার আশা কখনই আমি উসমান রাদিয়াল্লাহু আনহু সম্পর্কে কোন বাক্য উল্লেখ করিনি। আর আমি দুনিয়ায় জীবনযাপন কুষ্টরোগী ও কুশ্রী অবস্থায় করেছি। উসমান রাদিয়াল্লাহু আনহু এক আঙ্গুল যা দ্বারা তিনি আসমানের দিকে ইঙ্গিত করেন, তা আলি রাদিয়াল্লাহু আনহু এর পূর্ণ যমীন থেকে উত্তম।

## হাদিস নং ২১০

হযরত আউফ ইবনে মালেক আশযায়ী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম স্বর্ণের শিকলের একটি টুকরা যা মালে গনীমতের অবশিষ্ট অংশ ছিল, নিজের লাঠির অগ্রভাগ দ্বারা উত্তোলন করলেন। অতঃপর তা পড়ে গেল, পুনরায় আবার উত্তোলন করে বললেন, যখন তা এর চেয়ে অধিক হবে, তোমাদের অবস্থা তখন কি হবে? তখন কেউ কোন উত্তর দিল না। তখন রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর জনৈক সাহাবা বলেন, আল্লাহর শপথ আমরা আশা করি যদি আল্লাহতা'য়ালা এর চেয়ে অধিক পরিমাণ দেন, তাহলে কিছু লোক ধৈর্য্যধারণ

করবে। তারা ধৈর্য্য ধারণ করবে এবং কিছু লোক ফিৎনায় নিপতিত হবে। তখন রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, হয়তবা তুমি তাতে নিকৃষ্টতম ফিৎনায় পতিত হবে।

## হাদিস নং ২১১

হযরত উহবান গিফারীর মেয়ে থেকে বর্ণিত যে, আলী রাদিয়াল্লাহু আনহু উহবানের নিকট এসে বললেন, কিসে তোমাকে আমার অনুসরণ করতে বাধা দিচ্ছে? প্রতিউত্তরে তিনি বলেন, আমাকে আমার বন্ধু এবং আপনার চাচাত ভাই উপদেশ দিয়েছেন যে, ভবিষ্যতে বিভিন্ন দলে বিভক্ত হয়ে পড়বে এবং ফিৎনা এবং মতবিরোধ দেখা দিবে। যখন এমনটি ঘটবে, তখন তুমি নিজের তরবারি ভেঙ্গে ফেল, নিজের ঘরে বসে থাক এবং কাঠ দ্বারা তরবারী তৈরী কর।

## হাদিস নং ২১২

আবু জানাব থেকে বর্ণিত। তিনি বলেন, আমি ত্বালহা রাদিয়াল্লাহু আনহু এর নিকট উপস্থিত হলে তিনি বলেন, আমি অনেক মাথার খুলির নিকট উপস্থিত, তবে আমি কোন তীর দ্বারা আঘাত করিনি এবং কোন তরবারি দ্বারাও না। আর আমার ধারণা, এ দুটি এখান থেকে কর্তন করা হয়েছে অর্থাৎ তার হাতল। আর আমি সেখানে উপস্থিত ছিলাম না।

## হাদিস নং ২১৩

হযরত কাইস ইবনে আব্বাদ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন আমরা আম্মার রাদিয়াল্লাহু আনহুকে বললাম, আপনাদের এই যুদ্ধ সম্বন্ধে আপনার অভিমত কি? এ সম্পর্কে কি আপনার কোনো সিদ্ধান্ত রয়েছে? কেননা, সিদ্ধান্ত বা রায় এর ক্ষেত্রে সঠিক বা ভুল উভয়টি রয়েছে অথবা এসব ব্যাপারে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পক্ষ থেকে কোনো দিক নির্দেশনা রয়েছে, যা আপনাদেরকে দেয়া হয়েছে। জবাবে তিনি বললেন, এ সম্বন্ধে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পক্ষ থেকে কোনো দিক নির্দেশনা দেননি।

## ০৪ ফেৎনার সময় সম্পদ ও সন্তান কম হওয়া মুস্তাহাব এবং তখন কোন ধরনের সম্পদ রাখা উত্তম সে প্রসঙ্গে

### হাদিস নং ২১৪

হযরত আবুল মুহাল্লাব ও আবু উসমান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তারা উভয়জন বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "যে লোক ফেৎনাকালীন উটের বহর লালনপালন করবে, কিংবা বিশাল সম্পদ গড়ে তুলবে গরীব কিংবা নিঃস্ব হয়ে যাওয়ার ভয়ে, সে কিয়ামতের দিন আত্মসাৎকারী হিসেবে আল্লাহ তা'আলার সাথে সাক্ষাৎ করবে।"

### হাদিস নং ২১৫

বিশিষ্ট সাহাবী হযরত আবু হুরায়রা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন, "ফেৎনাকালীন হাওদা বিশিষ্ট একটি উট এক লক্ষ বড় শহর থেকে উত্তম হবে।"

### হাদিস নং ২১৬

বিশিষ্ট সাহাবী হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, ফেৎনাকালীন সর্বোত্তম সম্পদ হবে, উন্নতমানের অস্ত্র এবং সুস্থ সবল ঘোড়া। যার উপর আরোহণ করে বান্দা যেখানে খুশি সেখানে যেতে পারবে।

### হাদিস নং ২১৭

হযরত আবু সাঈদ খুদরী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন, তিনি বলেন, অতিসত্ত্বর এমন এক যুগ আসবে যখন মুসলমানদের জন্য সর্বোত্তম সম্পদ হবে বকরির পাল, যার সাথে সেই মুসলমান পর্বতের উঁচু স্থানে অবস্থান করবে। যেখানে বৃষ্টি ও দানা পানির সু-ব্যবস্থা থাকবে এবং সে লোক তার দ্বীন সহকারে

যাবতীয় ফেৎনা থেকে পালিয়ে থাকতে পারবে।

## হাদিস নং ২১৮

হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে হাদীস বর্ণনা করেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, "ফেৎনার সময় সবচেয়ে নেককার মানুষ হচ্ছে ঐ লোক, যে অনেকগুলো বকরী নিয়ে পর্বতের উচুঁ স্থানে চলে যায় এবং লোকজনের যাবতীয় ফেৎনা থেকে নিজেকে দূরে রাখে।"

## হাদিস নং ২১৯

হযরত তাউস থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, "ফেৎনাকালীন সর্বোত্তম মানুষ হচ্ছে, যে লোক তার ঘোড়ার লাগাম ধারণ করে দুশমনের দিকে এগিয়ে যায় এবং দুশমনের অন্তরে ভয়ভীতির সঞ্চার করে আর নিজেও দুশমনকে ভয় পায়। তেমনিভাবে ঐ লোক সর্বোত্তম, যে জনসমাগম স্থল ত্যাগপূর্বক তার দায়িত্বে থাকা আল্লাহ তা'আলার যাবতীয় হক আদায় করে যায়।"

## হাদিস নং ২২০

হযরত ইবনুল খায়সাম রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, "ফেৎনাকালীন সর্বোত্তম লোক হচ্ছে ঐ ব্যক্তি যে আল্লাহর রাস্তায় যুদ্ধ করতে গিয়ে গনীমতের মাল দ্বারা নিজের জীবিকা নির্বাহ করে। তেমনিভাবে ঐ ব্যক্তি উত্তম, যে পর্বতের উঁচু স্থানে আরোহণ করে বকরীর মাধ্যমে অর্জিত আয় দ্বারা জীবনধারণ করে যায়।"

## হাদিস নং ২২১

হযরত আবু ওয়ালিদ (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন হযরত সাহাল ইবনে হুনাইফ রাদিয়াল্লাহু আনহু এরশাদ করেন, হে লোক সকল! তোমরা নিজেদের মনগড়া সিদ্ধান্তের ব্যাপারে আন্তরিক হয়ো না। কেননা, আল্লাহর

কসম! আমরা তাদের কোনো ব্যাপারে কখনো পুরোপুরি গ্রহণ করবো না। কিন্তু আমরা কেবলমাত্র সহজটাকেন প্রাধান্য দিয়ে থাকি। অথচ তোমাদের এই নির্দেশের মাধ্যমে কেবল কঠিনতা ও মতানৈক্যই বৃদ্ধি পেয়ে থাকে। আমি আবু জান্দালের দিন এমন এক সিদ্ধান্ত নিয়েছিলাম। যদি আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সামনা সামনি হতে পারি তাহলে অবশ্যই সে সিদ্ধান্ত প্রত্যাখ্যান করব।

## হাদিস নং ২২২

হযরত হাসান বসরী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "কসম সেই সত্ত্বার যার হাতে আমার প্রাণ! আমার সাহাবায়ে কেরাম থেকে কিছু লোককে কিয়ামতের দিন আমার সামনে পেশ করা হবে। তাদের দেখার সাথে সাথে আমি চিনতে পারব, তবে কিছুক্ষণ পর আমার এবং তাদের মাঝে পর্দা সৃষ্টি হয়ে যাবে। এ অবস্থা দেখে আমি বলব, হে আমার রব! আমার সাহাবী, আমার সাহাবী! আল্লাহতা'আলার পক্ষ থেকে জবাব আসবে, তাদের সম্বন্ধে তুমি জানো না, তোমার পর তারা কেমন বেদআত ও কার্যক্রম আবিস্কার করেছিল।"

## হাদিস নং ২২৩

হযরত আরতাত (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানী তার বিরোধিতাকারীকে হত্যা করে থাকে এবং তাকে কেটে টুকরো টুকরো করে দীর্ঘ ছয়মাস পর্যন্ত পাত্রের মধ্যে রেখে পাকাতে থাকে। বর্ণনাকারী বলেন, মাশরিক মাগরিববাসীরা এমন কতক দৃশ্য দেখতে পাবে যা এই উম্মতের মধ্যে রাসূলল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পরে খোলাফাদের যুগে সংঘটিত হবে মর্মে বর্ণনা পাওয়া যায়।

## হাদিস নং ২২৪

হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "মুসা (আঃ) এর

উপদেষ্টাদের মত আমার পরেও কতক খলীফা আত্মপ্রকাশ করবে।”

## হাদিস নং ২২৫

হযরত জাবের ইবনে সামুরা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, “খেলাফতের জিম্মাদারী কুরাইশের বারোজন খলীফার দায়িত্বে থাকা পর্যন্ত সেটা খুবই সম্মানিত ও সুচারুরূপে পরিচালিত হবে।”

## হাদিস নং ২২৬

হযরত আবুত তোফাইল (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আব্দুল্লাহ ইবনে আমর আমার হাত ধরে বললেন, হে আমের ইবনে ওয়সিলা! কাব ইবনে লুআই এর বংশধর থেকে মোট বারোজন খলীফা হওয়ার পর রাষ্ট্রীয় ক্ষমতা নিয়ে মারাত্মক বিশৃঙ্খলা দেখা দিবে। এরপর কিয়ামত পর্যন্ত আর কোনো ইমামের উপর লোকজন ঐক্যমত পোষণ করবে না।

## হাদিস নং ২২৭

হযরত তালহা ইবনে আব্দুল্লাহ ইবনে আওফ (রহঃ) বলেন, আমি হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি, তখন আমরা সেখানে কয়েকজন কুরাইশ উপস্থিত ছিলাম। আমাদের প্রত্যেকে কাব ইবনে লুআই এর বংশধর থেকে ছিলাম। তিনি বলেন, হে বনু কাব! তোমাদের থেকে মোট বারোজন খলীফা রাষ্ট্রীয় ক্ষমতা গ্রহণ করবেন।

## হাদিস নং ২২৮

বিশিষ্ট সাহাবী হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাছ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। একদিন তার সামনে বারোজন খলীফা এবং আমীরদের সম্বন্ধে আলোচনা করা হলে তিনি বলেন, আল্লাহর কসম! নিঃসন্দেহে এরপর থেকে সিফাহ, মানসূর এবং মাহদী খলীফা হবেন। তাদের পরে এভাবে চলতে চলতে হযরত ঈসা ইবনে মারইয়াম (আঃ) পর্যন্ত বহাল থাকবে।

## হাদিস নং ২২৯

হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, হযরত ওসমান রাদিয়াল্লাহু আনহু, এরপর থেকে বনু উমাইয়ার বারোজন বাদশাহ দায়িত্ব পালন করবেন। তাকে বলা হলো, তারা তো খলীফা হিসেবে থাকবেন। জবাবে তিনি বললেন, না বরং তারা বাদশাহ হবেন।

## হাদিস নং ২৩০

হযরত সারজ আল ইয়ারমূকী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি তাওরাতে এ কথা পেয়েছি যে, নিশ্চয় এই উম্মতের মধ্যে বারো জন জিম্মাদার তাদের জিম্মাদারী পালন করবেন। তাদের একজন নবী হবেন। এভাবে তাদের সময় ফুরিয়ে আসলে তারা গুমরাহী ও পথভ্রষ্টতায় লিপ্ত হয়ে যাবে এবং তারা পরস্পরের বিরুদ্ধে মারামারি ও যুদ্ধে জড়িয়ে পড়বে।

## হাদিস নং ২৩১

হযরত কাব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, নিশ্চয় হযরত ইসমাঈল (আঃ) এর বংশধর থেকে সর্বোত্তম হচ্ছেন, হযরত আবু বকর রাদিয়াল্লাহু আনহু, হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু, এবং হযরত ওসমান রাদিয়াল্লাহু আনহু।

## হাদিস নং ২৩২

হযরত নাশু (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি হযরত কাব (রহঃ) কে এই উম্মতের কতক বাদশাহ সম্বন্ধে জিজ্ঞাসা করলে তিনি বলেন, আমি তাওরাত নামক আসমানী কিতাবে মোট বারোজন জিম্মাদারের কথা পেয়েছি, যাদেরকে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পর খলীফা হিসেবে উল্লেখ করা হয়েছে।

## হাদিস নং ২৩৩

বিশিষ্ট সাহাবী হযরত আবু উবায়দা ইবনুল জাররাহ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, এই উম্মতের প্রথম ব্যক্তি হবেন, নবুওয়ত ও রহমতের সাথে সম্পৃক্ত। এরপর হবে খেলাফত এবং রহমতের সাথে সংশ্লিষ্ট, অতঃপর পরস্পর বিরোধী বাদশাহগণ রাষ্ট্রীয় দায়িত্ব পালনকারী হবেন। তাদের প্রাথমিক অবস্থায় পরস্পর বিরোধী হলেও রহমত থাকবে। অতঃপর টেকো মাথার অত্যাচারী শাসকের আত্নপ্রকাশ হবে। যাদের মধ্যে কোনো আন্তরিকতা থাকবে না। পরস্পরের বিরুদ্ধে মারামারি হানাহানিতে লিপ্ত থাকবে। একে অপরের হাত পা কেটে নিবে এবং সম্পদ ছিনিয়ে নিতে থাকবে।

## হাদিস নং ২৩৪

বিশিষ্ট সাহাবী হযরত আবু উবাইদা ইবনুল জাররাহ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, “নিঃসন্দেহে উক্ত দায়িত্বটি নবুওয়ত ও রহমত হিসেবে আত্নপ্রকাশ পেয়েছে, অতঃপর খেলাফত ও রহমত হিসেবে পরিবর্তন হয়েছে। এরপর সেটা পরস্পর বিরোধিতাকারী বাদশাহদের দায়িত্বে আসলেও পরবর্তী জালেমও অনর্থক কাজ হিসেবে আখ্যায়িত হবে।”

## হাদিস নং ২৩৫

বিশিষ্ট সাহাবী হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, “নিঃসন্দেহে উক্ত জিম্মাদারী নবুওয়ত ও রহমত হিসেবে শুরু হয়েছিল, অতঃপর খেলাফত এবং রহমত হিসেবে পরিবর্তন হবে। এরপর সেটা পরস্পর বিরোধিতাকারী বাদশাহ হিসেবে বহাল থাকবে। যারা মদ পান করবে, রেশমী পোশাক পরিধান করবে, যিনা ইত্যাদি বৈধ মনে করবে।

এভাবে তারা সাহায্যপ্রাপ্ত হবে, রিযিক পেতে থাকবে এবং সেটা কিয়ামত পর্যন্ত চলবে।”

## হাদিস নং ২৩৬

হযরত আব্দুল্লাহ ইবনে ওমর রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, দ্বিতীয় খলীফা ওমর ইবনুল খাত্তাব রাদিয়াল্লাহু আনহু এরশাদ করেন, যেদিন থেকে আল্লাহ তা'আলা উক্ত জিম্মাদারী অর্পণ করেছেন সেটা শুরু হয়েছে, নবুয়ত ও রহমতের মাধ্যমে। পরবর্তীতে সেটা রহমত ও সুলতানে পরিণত হয়। এরপর সেটা বাদশাহ ও রহমতে পরিবর্তন হয়। আবারো খেলাফত ও রহমতে পরিণত হয়, এরপর সুলতান ও রহমতে পৌঁছে যায়। অতঃপর বাদশাহ ও রহমতে প্রবর্তন হবে। এরপর এমন কতক ন্যাড়া মাথা বিশিষ্ট জালেম বাদশাহ রাষ্ট্রীয় ক্ষমতা গ্রহণ করবে, যারা গাধার ন্যায় একে অপরকে কামড়াতে থাকবে এবং আক্রমণ করবে।

## হাদিস নং ২৩৭

হযরত ইয়াহইয়া ইবনে আবু আমর আশ শায়বানী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি হযরত কাব (রহঃ) কে বলতে শুনেছি, এই উম্মতের প্রথম ভাগে নবুওয়ত এবং রহমত থাকবে, অতঃপর সেটা খেলাফত এবং রহমতে প্রবর্তন হবে। এরপর সুলতান এবং রহমতের সাথে সংশ্লিষ্ট জিম্মাদার থাকলেও পরবর্তীতে জালেম বাদশাহ ক্ষমতসীন হবে। এ রকম বাদশাহ রাষ্ট্রীয় ক্ষমতা দখল করলে জমিনের ভিতরের অংশ উপরের অংশ থেকে উত্তম হবে।

## হাদিস নং ২৩৮

হযরত কাব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, এ উম্মতের জন্য এমন কতক খলীফা নিযুক্ত থাকবে, যারা দীর্ঘদিন পর্যন্ত খেলাফতের জিম্মাদারী পালন করবে। তারা লোকজনকে যাবতীয় রসদপত্র সরবরাহ করবে এবং কর ও জিযিয়া গ্রহণ করবে। এই অবস্থায় হযরত ঈসা (আঃ) এর আগমন পর্যন্ত

চলবে। তিনি তাদের সবাইকে একত্রিত করবেন। অতঃপর রাষ্ট্রীয় ক্ষমতা হাত ছাড়া হয়ে যাবে।

### হাদিস নং ২৩৯

হযরত আবু নোমান আবু উবাইদ এবং বশীর ইবনে সাঈদ (রহঃ) থেকে বর্ণিত। তারা উভয়জন বলেন, প্রথমতঃ নবুওয়ত ও রহমত হিসেবে রাষ্ট্রীয় ক্ষমতা চলতে থাকবে, অতঃপর সেটা খেলাফত এবং রহমত হিসেবে পরিবর্তন হবে। অতঃপর এমন কতক বাদশাহর আত্মপ্রকাশ হবে, যারা পরস্পরের বিরোধিতায় লিপ্ত হবে। তারা বিভিন্ন ধরনের জুলুম ও বিশৃঙ্খলায় জড়িয়ে পড়বে। এ সকল বাদশাহ শরাব পান ও রেশমী কাপড় পরিধান করাকে বৈধ মনে করার পাশাপাশি যিনাকেও হালাল জানবে। এরপরও তারা আল্লাহ তা'আলার পক্ষ থেকে রিযিক ও সাহায্যপ্রাপ্ত হবে।

## ০৫ খলীফাদেরকে চেনার উপায়

### হাদিস নং ২৪০

হযরত আওয়াম ইবনে হাওশাব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রোম দেশে বনু আসাদের জনৈক ব্যক্তি বলেন। তিনি তার গোত্রের এমন একজন থেকে বর্ণনা করেন, যিনি ওমর রাদিয়াল্লাহু আনহুকে পেয়েছেন। তিনি একদিন তার আসহাব অর্থাৎ তালহা, যুবাইর, সালমান ও কাব রাদিয়াল্লাহু আনহুকে বললেন, আমি তোমাদেরকে এমন এক বিষয় সম্বন্ধে জিজ্ঞাসা করব, যদি তোমরা এ ব্যাপারে আমাকে মিথ্যা বল, তাহলে আমি, তোমরা সকলে ধ্বংস হয়ে যাবো। আমি তোমাদেরকে কসম দানের মাধ্যমে জিজ্ঞাসা করছি, আমার ব্যাপারে তোমাদের কিতাবে কি পেয়েছ, আমি খলীফা নাকি বাদশাহ? জবাবে তালহা এবং যুবায়ের রাদিয়াল্লাহু আনহু বলেন, নিঃসন্দেহে আপনি আমাদেরকে এমন এক বিষয় সম্বন্ধে জিজ্ঞাসা করছেন, যেটা আমরা

জানি না, আমরা অতটুকু জানিনা যে, আপনি একজন খলীফা নাকি বাদশাহ। জবাবে হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু বললেন, যদি এটা বলে থাকো, তাহলে তুমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে গিয়ে কেন বসে থাকতে? অতঃপর হযরত সালমান রাদিয়াল্লাহু আনহু বলেন, নিঃসন্দেহে আপনি প্রজাদের প্রতি ইনসাফের আচরণ করেন, সকলের মাঝে বরাবর বন্টন করেন, প্রত্যেক প্রজাকে আপনি নিজের পরিবারের সদস্যের ন্যায় ভালোবাসেন। মুহাম্মদ ইবনে ইয়াযিদ আরো বলেন, এবং আপনি কিতাবুল্লাহর বিধান মতে ফায়সালা করেন। এ পর্যায়ে কাব রাদিয়াল্লাহু আনহু বলেন, আমার ধারণা মতে, এই মজলিসে বাদশাহ খলীফার পরিচয় সম্বন্ধে আমার চেয়ে কেউ বেশি জানে না। তবে সালমানকে আল্লাহ তা'আলা ইলম এবং হেকমত পুরোপুরিভাবে দান করেছেন। অতঃপর কাব রাদিয়াল্লাহু আনহু বলেন, আমি সাক্ষ্য দিচ্ছি, নিশ্চয় আপনি খলীফা, বাদশাহ নন। একথা শুনে হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু তাকে বললেন, তুমি সেটা কীভাবে জানতে পারলে? জবাবে হযরত কাব রাদিয়াল্লাহু আনহু বললেন, আপনার সম্বন্ধে আমি কিতাবুল্লাহতে পেয়েছি। অতঃপর ওমর রাদিয়াল্লাহু আনহু বলেন, কিতাবুল্লাহতে কি আমার নাম উল্লেখ আছে? জবাবে হযরত কাব রাদিয়াল্লাহু আনহু বললেন, না, কিতাবুল্লাহতে আপনার নাম উল্লেখ না থাকলেও আপনার বৈশিষ্ট উল্লেখ রয়েছে। সেখানে উল্লেখ রয়েছে, প্রথমে নবুওয়ত হবে অতঃপর খেলাফত এবং রহমতে রুপান্তরিত হবে। বর্ণনাকারী মুহাম্মদ ইবনে ইয়াযিদ (রহঃ) বলেন, খেলাফত 'আলা মিনহাজিন নবুওয়্যাত' হবে। অতঃপর পরস্পরের বিরুদ্ধে লড়াইকারী বাদশাহ রাষ্ট্রনায়ক হবে। বর্ণনাকারী হুশাইম (রহঃ) আরো বলেন, জালেম এবং লড়াইকারী বাদশাহ ক্ষমতা গ্রহণ করবে। এসব কথা শুনে হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু বলেন, সেসব কিছু আমার মাথার উপর দিকে অতিক্রম করলেও আমার আর আফসোস থাকবে না।

## হাদিস নং ২৪১

হযরত কাব রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, হযরত ওমর ইবনুল খাত্তাব রাদিয়াল্লাহু আনহু বলেছেন, হে কাব! তোমাকে আমি আল্লাহর নামে কসম দিয়ে জিজ্ঞাসা করছি। আমাকে তুমি খলীফা হিসেবে পেয়েছ, নাকি বাদশাহ হিসেবে? কাব রাদিয়াল্লাহু আনহু বলেন, বরং আমি তোমাকে খলীফা হিসেবে পেয়েছি। একথা শুনে হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু তাকে কসম করতে বললে তিনি বলেন, আল্লাহর কসম! সর্বোত্তম খলীফাদের একজন এবং বরং যুগের মধ্যে উত্তম যুগের একজন ব্যক্তিত্ব।

## হাদিস নং ২৪২

হযরত মুগীস আল আওযাঈ (রহঃ) বর্ণনা করেন, হযরত ওমর ইবনুল খাত্তাব রাদিয়াল্লাহু আনহু হযরত কাবকে ডেকে পাঠালে, তিনি উপস্থিত হওয়ার পর তাকে বললেন, হে কাব! তুমি আমার কি বৈশিষ্ট পেয়েছ, জবাবে কাব রাদিয়াল্লাহু আনহু বলেন, একজন লৌহমানব খলীফা, যিনি আল্লাহর বিধান প্রয়োগের ক্ষেত্রে কাউকে ভয় করবেন না। তারপর এমন একজন খলীফা হবেন যাকে তার প্রজাগণ খুবই নির্মমভাবে হত্যা করবে। এরপর পর উক্ত উম্মতের উপর বিভিন্ন বালা মসিবত আসতে থাকবে।

## হাদিস নং ২৪৩

সাঈদ ইবনে মুসায়্যাব রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, খলীফা তিনজন এবং অন্য সকল বাদশাহ; ১. আবু বকর রাদিয়াল্লাহু আনহু, ২. উমর রাদিয়াল্লাহু আনহু, ৩. উসমান রাদিয়াল্লাহু আনহু। তখন তাকে বলা হল, আমরা আবু বকর রাদিয়াল্লাহু আনহু এবং উমর রাদিয়াল্লাহু আনহুকে চিনি, তবে দ্বিতীয় উমর কে? তখন তিনি বললেন, যদি তোমরা বেঁচে থাক, তাহলে তার সাথে তোমাদের সাক্ষাৎ ঘটবে আর যদি তোমরা মৃত্যুবরণ কর, তাহলে তোমাদের পরবর্তীতে তার আগমন ঘটবে।

## হাদিস নং ২৪৪

মুহাম্মাদ ইবনে ইসহাক থেকে এরূপই বর্ণিত আছে, তবে তার সনদের মধ্যে হাবীব ইবনে হিন্দা আসলামী সাঈদ ইবনে মুসায়্যাব থেকে বর্ণনা করেন, এ কথাটি বৃদ্ধি করেছেন।

## হাদিস নং ২৪৫

হযরত আব্দুল্লাহ ইবনে নুআঈম আল মুআফরী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি কতিপয় শেখকে বলতে শুনেছি, যিনি সৎকাজের আদেশ করবেন এবং অসৎ কাজ থেকে নিষেধ করবেন। তিনিই হবেন জমিনের উপর আল্লাহর খলীফা, আল্লাহর কিতাবের খলীফা এবং আল্লাহর রাসূলের খলীফা।

## হাদিস নং ২৪৬

হযরত আশআর ইবনে বুজাইর (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আবু মুহাম্মদ আন নাহদী (রহঃ) এরশাদ করেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পর কোনো বাদশাহ হবে না।

## হাদিস নং ২৪৭

হযরত হাম্মাম (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন একদা আহলে কিতাবের একজন লোক এসে হযরত ওমর রাদিয়াল্লাহু আনহুকে বললেন, আসসালামু আলাইকুম, হে আরবদের বাদশাহ। তার কথা শুনে হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু বললেন, তোমাদের কিতাবে কি এমনই পেয়েছ? তোমরা কি এমন পাওনি যে প্রথমে নবী, অতঃপর খলীফা, এরপর আমীরুল মুমিনীন, তারপর হবে বাদশাহ। জবাবে তিনি বললেন, হ্যাঁ হ্যাঁ।

## হাদিস নং ২৪৮

বিশিষ্ট সাহাবী হযরত আবু হোরায়রা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, খেলাফত মদীনা থেকে পরিচালিত হলেও বাদশাহী হবে শাম দেশ থেকে পরিচালিত।

**হাদিস নং ২৪৯**

হযরত সাঈদ ইবনে জুমহান (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর খাদেম সাফীনা রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, "দীর্ঘ ত্রিশ বৎসর পর্যন্ত আমার উম্মতের মধ্যে খলীফা থাকবে"। বর্ণনাকারী মুহাম্মদ ইবনে ইয়াযীদ (রহঃ) বলেন, ত্রিশ বৎসর হিসাব করলে দেখা যায়, সেটা হযরত আলী রাদিয়াল্লাহু আনহু এর খেলাফতের সর্বশেষ সময় পর্যন্ত। অতঃপর তারা হযরত সাফীনা রাদিয়াল্লাহু আনহুকে বললেন, এরা তো মনে করে হযরত আলী খলীফা নন। জবাবে হযরত সাফীনা রাদিয়াল্লাহু আনহু বলেন, এ কথাটি একমাত্র মারাত্মক অপরাধীগণই বলে থাকে।

**হাদিস নং ২৫০**

হযরত ইয়াহইয়া ইবনে আবু আমর আস শায়বানী (রহঃ) বলেন, যারা মসজিদে হারাম এবং মসজিদে বায়তুল মোকাদ্দাসের মালিক হতে পারেনি তারা খলীফাও হতে পারবে না।

**হাদিস নং ২৫১**

হযরত সাবাহ (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, বনু উমাইয়া রাষ্ট্রীয় দায়িত্বভার গ্রহণ করার পর আর খেলাফত থাকবে না। এভাবে মাহদী (আঃ) এর আগমন পর্যন্ত চলতে থাকবে।

**হাদিস নং ২৫২**

হযরত উতবা ইবনে গাযওয়ান আসসুলামী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, খবরদার! এক সময় নবুওয়তের ধারাবাহিকতা বন্ধ হয়ে যাবে। তারপর থেকে বাদশাহদের হাতে রাষ্ট্রীয় ক্ষমতা চলে যাবে।

## হাদিস নং ২৫৩

হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, নিঃসন্দেহে হযরত উসমান রাদিয়াল্লাহু আনহু এর পর থেকে বনু উমাইয়ার মোট বারোজন বাদশাহ রাষ্ট্রীয় ক্ষমতা গ্রহণ করবে। তাকে বলা হলো, খলীফা! জবাবে তিনি বললেন, না বরং বাদশাহ হবে।

## হাদিস নং ২৫৪

উতবা ইবনে গাযওয়ান সুলামী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, যখনই কোনো নবুওয়তের আবির্ভাব হয়েছে তখনই তার পরবর্তী বাদশাহর আবির্ভাব ঘটেছে।

## হাদিস নং ২৫৫

হযরত সাঈদ ইবনুল মুসাইয়াব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, খলীফা হবেন, সর্বমোট তিনজন। এছাড়া বাকিরা হবেন বাদশাহ। তাকে সেই তিনজনের নাম জানাতে বলা হলে তিনি বলেন, আবু বকর, ওমর এবং ওমর। তাকে বলা হলো, আমরা আবু বকর ও ওমরকে চিনতে পারলেও দ্বিতীয় ওমরকে তো চিনতে পারলাম না। জবাবে তিনি বলেন, যদি তোমরা বেঁচে থাকো তাহলে অবশ্যই তার যুগপ্রাপ্ত হবে। আর যদি তোমরা জীবিত না থাকো তাহলে তোমাদের পরবর্তী সময়ে তার আগমন হবে।

## হাদিস নং ২৫৬

পূর্বের হাদীসের ন্যায়।

## হাদিস নং ২৫৭

হযরত আয়েশা সিদ্দীকা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আমি একদিন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বললাম, ইয়া রাসূলুল্লাহ! আপনার পররর্তী সময়ে রাষ্ট্র পরিচালনার এই দায়িত্ব কীভাবে আদায় করা হবে। জবাবে তিনি বললেন, "তোমার গোত্রে যতক্ষণ কল্যাণ

থাকবে ততক্ষণ সেই দায়িত্ব পালনের যোগ্য তারাই হবে। অতঃপর ধ্বংস প্রাপ্ত হবে”। আমি জানতে চাইলাম সেটা কেমনে? জবাবে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, মৃত্যু তাদেরকে গ্রাস করে নিবে এবং মানুষ তাদের বিরুদ্ধে হিংসাত্মক হয়ে উঠবে।

## হাদিস নং ২৫৮

রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর খাদেম হযরত সাফীনা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মদীনার মসজিদ প্রতিষ্ঠাকালীন হযরত আবু বকর রাদিয়াল্লাহু আনহু একটি পাথর এনে রাখেন। অতঃপর হযরত ওসমান রাদিয়াল্লাহু আনহু এসে আরেকটি পাথর রাখেন। এই অবস্থা দেখে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, “এরা আমার পর খেলাফতের জিম্মাদারী করবে”।

## হাদিস নং ২৫৯

উম্মুল মুমিনীন হযরত আয়েশা সিদ্দীকা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন মদীনার মসজিদ স্থাপন করছিলেন, তখন হযরত আবু বকর রাদিয়াল্লাহু আনহু একটি পাথর নিয়ে এসে রেখে দেন। এরপর হযরত ওসমান রাদিয়াল্লাহু আনহু আরেকটি পাথর রাখেন। এ অবস্থা দেখে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, “এরা আমার পর ধারাবাহিকভাবে খেলাফতের জিম্মাদারী পালন করবে।”

## হাদিস নং ২৬০

হযরত আমের শাবী (রহঃ) বনু মুসতালিকের এক লোক থেকে বর্ণনা করেন। তিনি বলেন, আমার গোত্র বনু মুসতালিক আমাকে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নিকট প্রেরণ করেন, যেন একথা জিজ্ঞাসা করা হয়, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম পরবর্তী আমরা সাদকা

ইত্যাদি কার কাছে দিব? অতঃপর আমি তার কাছে আসলে, আমার সাথে হযরত আলী ইবনে আবু তালেব রাদিয়াল্লাহু আনহু এর সাথে সাক্ষাৎ হয়। তিনি আমার আসার কারণ জিজ্ঞাসা করলে আমি বললাম যে, আমার গোত্র বনু মুসতালিক, আমাকে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে প্রেরণ করেছে, যেন আমি তাকে জিজ্ঞাসা করি যে, তার পর আমরা কার হাতে সাদকা দিব? একথা শুনে হযরত আলী রাদিয়াল্লাহু আনহু বললেন, হ্যাঁ। তুমি তার কাছে জিজ্ঞাসা করে আমার কাছে এসে সে সম্বন্ধে জানাবে। অতঃপর সে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে এসে বললেন, আমাকে আমার গোত্র পাঠিয়েছে, যেন আপনাকে জিজ্ঞাসা করি যে, আপনার পর সাদকা ইত্যাদি আমরা কার হাতে দিব। জবাবে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, "আমার পরবর্তী সাদকা ইত্যাদি তোমরা আবু বকরের হাতে প্রদান করবে"। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছ থেকে জবাব শুনে তিনি হযরত আলী রাদিয়াল্লাহু আনহু এর কাছে এসে কথাটি জানালেন। অতঃপর আলি রাদিয়াল্লাহু আনহু বললেন, আবার রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে গিয়ে জিজ্ঞাসা করো, হযরত আবু বকর রাদিয়াল্লাহু আনহু। এরপর কার হাতে সাদকা প্রদান করবে? এ ব্যাপারে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে জিজ্ঞাসা করা হলে, তিনি জবাব দিলেন, আবু বকর এর মৃত্যুর পর তোমরা সাদকা ওমরের হাতে দিবে। কথাটি এসে হযরত আলী রাদিয়াল্লাহু আনহুকে বললে, তিনি বলেন তুমি আবারো গিয়ে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে জানতে চাও ওমর মারা যাওয়ার পর সাদকা কার হাতে দিবো। এ প্রস্তাব নিয়ে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে আসলে জবাবে তিনি বলেন, তোমরা ওমরের পর ওসমান ইবনে আফফান এর হাতে সাদকা ইত্যাদি প্রদান করো। ঐ লোক রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছ থেকে ফিরে এসে হযরত আলী ইবনে আবু তালেব রাদিয়াল্লাহু আনহু এর কাছে এসে কথাটি বললে তিনি বললেন, তুমি আবারো গিয়ে জিজ্ঞাসা করো ওসমান ইবনে আফফান

এর পর কার কাছে সাদকা দিবে। জবাবে বনু মুসতালিকের লোকটি বললেন, এরপর পুনরায় তার কাছে যেতে আমার লজ্জাবোধ হচ্ছে।

## হাদিস নং ২৬১

হযরত আমর ইবনে লাবীদ রাদিয়াল্লাহু আনহু বর্ণনা করেন, একদিন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জনৈক গ্রাম্য লোক থেকে বাকিতে একটি উট ক্রয় করেন। লোকটি ফিরে যাওয়ার সময় হযরত আলি ইবনে আবু তালেব রাদিয়াল্লাহু আনহু এর সাথে তার সাক্ষাৎ হলে তিনি লোকটিকে বললেন, যদি আল্লাহতাআলা তাঁর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে মৃত্যু দান করেন, তাহলে তোমার পাওনা কার কাছ থেকে উসূল করবেন। একথা শুনে লোকটি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে জিজ্ঞাসা করলেন, ইয়া রাসূলুল্লাহ! যদি আপনার মৃত্যু এসে যায় তাহলে আমার পাওনা কার কাছ থেকে উসূল করবো? জবাবে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমার হক্ব আবু বকরের কাছ থেকে নিবে। অতঃপর লোকটি ফিরে আসলে আবারো আলী রাদিয়াল্লাহু আনহু এর সাথে তার দেখা হয়। তার কাছে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বক্তব্য জানতে চাইলে তিনি বলেন, তার পরবর্তী হযরত আবু বকর সিদ্দিক রাদিয়াল্লাহু আনহু থেকে আমার পাওনা উসুল করতে বলেছেন। একথা বলে তিনি চলে যেতে চাইলে হযরত আলী রাদিয়াল্লাহু আনহু বললেন, যদি আবু বকর রাদিয়াল্লাহু আনহু মৃত্যুবরণ করে তাহলে কার কাছ থেকে উসূল করবে। অতঃপর গ্রাম্য লোকটি আবারো রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে গিয়ে বললেন, যদি আবু বকর মারা যায় তাহলে কার কাছ আমার পাওনা উসূল করব? জবাবে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, ওমর রাদিয়াল্লাহু আনহুর কাছ থেকে তোমার পাওনা বুঝে নিবে। লোকটি ফিরে আসলে তার সাথে পুনরায় আলী রাদিয়াল্লাহু আনহুর সাক্ষাৎ হয় এবং আল্লাহর রাসূলের বক্তব্য জানতে চাইলে তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, আবু বকর মারা গেলে ওমরই

তোমার পাওনা পরিশোধ করবে। একথা শুনে হযরত আলী রাদিয়াল্লাহু আনহু বললেন, যদি ওমর মারা যায় তাহলে কার কাছে চাইবে? লোকটি বললেন তুমি ঠিকই বলেছ। অতঃপর সে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে গিয়ে বলল, ইয়া রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম! যদি ওমর মৃত্যুবরণ করে তাহলে আমার হক্ব কে দিবে? জবাবে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তখন তোমার পাওনা ওসমান ইবনে আফফান থেকে বুঝে নিবে। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কথাটি শুনে উক্ত লোকটি চলে আসার সময় আবারো হযরত আলী রাদিয়াল্লাহু আনহু এর সাথে সাক্ষাৎ হয় এবং রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর জবাবের কথা জিজ্ঞাসা করলে তিনি বলেন, আমি তখন আমার পাওনা ওসমান ইবনে আফফান থেকে উসূল করব। অতঃপর আলী রাদিয়াল্লাহু আনহু বললেন, ওসমান ইবনে আফফান মারা গেলে কি করবে? একথা শুনে লোকটি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে গিয়ে জিজ্ঞাসা করলেন, ইয়া রাসূলুল্লাহ যদি ওসমান ইবনে আফফান মৃত্যুবরণ করে তাহলে আমার পাওনা কার কাছ থেকে উসূল করব। জবাবে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, যদি ওসমান ইবনে আফফান মৃত্যুবরণ করে তখন তোমাকে আমার নিকট প্রেরণকারী থেকে তোমার পাওনা উসূল করবে।

## হাদিস নং ২৬২

বিশিষ্ট সাহাবী হযরত জাবের ইবনে আব্দুল্লাহ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, এক রাত্রে জনৈক নেককার লোক আবু বকর রাদিয়াল্লাহু আনহু এর ন্যায় এক লোককে স্বপ্নে দেখেন, যিনি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর মৃত্যুর পর হযরত ওমর রাষ্ট্রীয় দায়িত্ব গ্রহণ করেন। তার মৃত্যুর পরপরই হযরত ওসমান রাদিয়াল্লাহু আনহু ক্ষমতাসীন হন। হযরত জাবের রাদিয়াল্লাহু আনহু বলেন, আমরা সেখান থেকে দাঁড়িয়ে গেলে বলতে থাকলাম, নেককার লোকটি হচ্ছেন হযরত

রসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আর অন্যরা হলেন, তার পরবর্তী দায়িত্বপ্রাপ্ত খোলাফায়ে কেরাম।

## হাদিস নং ২৬৩

হযরত ওকবা ইবনে আওস আস সাদুসী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আব্দুল্লাহ ইবনে আমর রাদিয়াল্লাহু আনহু এরশাদ করেছন, আবু বকর পরবর্তী হযরত ওমর দায়িত্বশীল হবেন, তিনি একজন লৌহমানব তুল্য। তারপর যিনি খলীফা হবেন, তার নাম হচ্ছে ওসমান ইবনে আফফান, তিনি হচ্ছেন যুননূর। তাকে নির্মমভাবে হত্যা করা হবে। তাকে আল্লাহতা'আলার রহমতের বিরাট একটি অংশ দান করা হবে। হযরত মুআবিয়া রাদিয়াল্লাহু আনহু এবং তার পুত্র মুকাদ্দাস এলাকার অধিকারী হবেন। উপস্থিত লোকজন বললেন, আপনি কি হাসান, হুসাইন রাদিয়াল্লাহু আনহু এর কথা বলবেন না। এ প্রশ্ন শুনে তিনি তার কথাটি আবারো বললেন, এক পর্যায়ে তিনি মোয়াবিয়া ও তার পুত্রের কথা বলে সিফাহ, সালাম, মনসূর, জাবের, আল আমীন, গোত্রপতিসহ আরো অনেকের কথা বলেন। প্রত্যেকে একেকজন স্বতন্ত্র ব্যক্তি হবে এবং একজনের সাথে আরেকজনের কোনো মিল থাকবে না। তাদের প্রত্যেকজন কাব ইবনে লুআই এর বংশধর হবেন। তাদের মধ্যে জনৈক লোক হবেন কাহতানের বাসিন্দা। তাদের কেউ কেউ মাত্র দুই দিন রাষ্ট্রীয় ক্ষমতায় থাকতে পারবেন। তাদের একজনকে বলা হবে, আপনি আমাদের অনুগত হয়ে যান, না হয় অবশ্যই তোমাকে হত্যা করবো। এভাবে বলার পরও আনুগত্য স্বীকার না করায় তাকে হত্যা করা হয়।

## হাদিস নং ২৬৪

বিশিষ্ট সাহাবী হযরত আব্দুল্লাহ ইবনে আমর ইমর ইবনুল আস রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, ইয়ারমুকের যুদ্ধের দিন একটি বইয়ে দেখতে পেলাম যে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরপর হযরত আবু বকর সিদ্দীক রাদিয়াল্লাহু আনহু খলীফা নির্বাচিত হওয়ার পর মৃত্যুবরণ করলে যিনি খলীফা হবেন, তার নাম হচ্ছে, ওমর আল ফারুক। তিনি লৌহ

মানবের মধ্যে গণ্য হবেন। তার পরবর্তী যিনি খলীফা নিযুক্ত হবেন, তার নাম হচ্ছে, ওসমান যুননূরাইন। তাকে রহমতের বিরাট একটি অংশ দেয়া হবে, কেননা তাকে নির্মমভাবে শহীদ করা হবে। পরবর্তীতে ক্ষমতায় অধিষ্ঠিত হবেন সিফাহ, মানসূর, মাহদী, আল আমীন, সালাহ, আফিয়া। অতঃপর খুবই অত্যাচারীগণ ক্ষমতা লাভ করবে। তাদের ছয়জন হবেন, কাব ইবনে লুআই এর বংশধর। আরেকজন হবেন, কাহতান গোত্রের। এদের প্রত্যেকে এমন নেককার হবেন, যার ন্যায় দ্বিতীয় কাউকে দেখা যাবে না। বর্ণনাকারী মুহাম্মদ ইবনে সিরীন (রহঃ) বলেন, আবুল জিলদ এরশাদ করেছেন, মানুষের আমল অনুযায়ী তাদের উপর বাদশাহী দেয়া হবে।

### হাদিস নং ২৬৫

পূর্বের ন্যায়।

### হাদিস নং ২৬৬

পূর্বের ন্যায়, তবে সেখানে উল্লেখ করা হয়েছে, তোমরা তাদের পর আর তাদের মত কাউকে পাবে না।

### হাদিস নং ২৬৭

হযরত সাঈদ ইবনে আব্দুল আজীজ (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, “দুইজন ওমর তোমাদের জিম্মাদারী পালন করেন, এরপর দুই ইয়াযিদ ক্ষমতাসীন হবেন, দুই ওলীদ ক্ষমতার অধিকারী হবেন, অতঃপর দুই মারওয়ান ক্ষমতার মালিক হবেন, অতঃপর দুই মুহাম্মদ ক্ষমতাসীন হবেন”। হযরত সুফিয়ান ইবনুল লাইল (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি হাসান ইবনে আলী রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি, তিনি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বলতে শুনেছেন, এমন এক লোক ক্ষমতার মালিক হওয়ার পূর্ব পর্যন্ত কিয়ামত হবে না, যে লোকের মলনালী হবে প্রশস্থ, তার খাদ্যনালী খুবই বড় হবে, যার কারণে সে অধিক ভক্ষণ করলেও পেট ভরবে না এবং

তৃপ্ত হতে পারবে না।

## হাদিস নং ২৬৮

হযরত হেলাল ইবনে ইয়াসাফ (রহঃ) বর্ণনা করেন, তিনি হচ্ছেন, ঐ লোক যাকে হযরত মোয়াবিয়া রাদিয়াল্লাহু আনহু, ওসমান রাদিয়াল্লাহু আনহু পরবর্তী খলীফা সম্বন্ধে জিজ্ঞাসা করার জন্য রোমের আমীরের নিকট পাঠিয়েছিলেন। বর্ণনাকারী বলেন, রোমের শাসক একটি পুস্তক আনতে বললে সেটা দেখে বললেন, ওসমান ইবনে আফফান পরবর্তী খলীফা হবেন তোমাকে প্রেরণকারী মোয়াবিয়া।

## হাদিস নং ২৬৯

হযরত আবু সালেহ (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, একদা খলীফা ওসমান ইবনে আফফানের সাথে মোয়াবিয়া ইবনে আবু সুফিয়ান রাদিয়াল্লাহু আনহু ভ্রমন করছিলেন। চলার পথে জনৈক গায়ক কবিতা আকারে বলছিলেন, ওসমান ইবনে আফফান পরবর্তী আমীর হবেন, আলী ইবনে আবি তালেব, শক্তসমর্থ পুরুষ সকলে তার উপর রাজী থাকবে। বর্ণনাকারী কাব (রহঃ) বলেন, কাফেলার এক পার্শ্বে হযরত মোয়াবিয়া ধূসর রংয়ের একটি খচ্চরের উপর আরোহণ করে চলছিলেন। ঐ সময় কাব বলেন, আলীর পরবর্তীতে আমীর হবেন, ধূসর রংয়ের বাহনের উপর আরোহী লোকটি।

## হাদিস নং ২৭০

হযরত হারেস ইবনে ইয়াযিদ (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি উতবা ইবনে রাশেদ আস সাদাফীকে বলতে শুনেছি। তিনি বলেন, আমি আব্দুল্লাহ ইবনে আমরের বের হওয়ার অপেক্ষায় ছিলাম। তিনি বলেন, আমি এক্ষুণি আব্দুল্লাহ ইবনে আমরকে বলতে শুনেছি, তিনি বলেন, জাব্বারদের পর জনৈক জাব্বারের আবির্ভাব হবে, যার দ্বারা আল্লাহ তা'আলা উম্মতে মুহাম্মাদিয়াদেরকে শাস্তি দিবেন। এরপর মাহদী, মানসূর, সালাম এবং

গোত্রের জিম্মাদারগণ ক্ষমতাশালী হবেন। এ সময় পার হওয়ার পর যদি তোমার মৃত্যুর সামর্থ্য থাকে তাহলে যেন সে মারা যায়।

## হাদিস নং ২৭১

হযরত কাব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, নিঃসন্দেহে আল্লাহ তা'আলা হযরত ইসমাঈল (আঃ) এর বংশধরদের মধ্যে মোট বারোজন জিম্মাদার প্রেরণ করবেন। তাদের সর্বোত্তম ও আফজাল হচ্ছেন, হযরত আবু বকর রাদিয়াল্লাহু আনহু, হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু, হযরত ওসমান যুননূরাইন রাদিয়াল্লাহু আনহু যাকে মাজলূম ও নির্মমভাবে শহীদ করা হবে। যিনি দ্বিগুণ প্রতিদান প্রাপ্ত হবেন। আরেকজন ক্ষমতার অধিকারী হয়ে শাম দেশের শাসক থাকবেন, তার পুত্র, সিফাহ, মানসূর, সালাহ এবং আফিয়াহ।

## হাদিস নং ২৭২

ইয়াদূম আল হিময়ারী (রহঃ) থেকে বর্ণিত। তিনি তাবী ইবনে আমের (রহঃ) কে বলতে শুনেছেন, সিফাহ নামক শাসক দীর্ঘ চল্লিশ বৎসর পর্যন্ত জীবিত থাকবেন। তাওরাত নামক আসমানী কিতাবে তার নাম তাইরুস সামা হিসেবে উল্লেখ করা হয়েছে।

## হাদিস নং ২৭৩

হযরত আব্দুল্লাহ ইবনে আমর ইবনুল আস রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, অতিসত্ত্বর বেশ কয়েকজন খলীফা এই উম্মতের দায়িত্বভার গ্রহণ করবেন, তাদের প্রত্যেকে নেককার এবং সালেহ হবেন। তাদের হাতেই অনেক ভূখন্ড জয় হবে। প্রথম বাদশাহ এর নাম হবে জাবের। বর্ণনাকারী ইবনে নুআইম (রহঃ) বলেন, তার হাতে আল্লাহতা'আলা মানুষদের উপর জুলুম করবেন। দ্বিতীয় ব্যক্তি হবেন, আল মুফরাহ। তিনি ছানা বিশিষ্ট পাখির মত হবেন। তৃতীয় বাদশাহ হবেন, যুল আসাব। তিনি দীর্ঘ চল্লিশ বৎসর পর্যন্ত ক্ষমতাসীন থাকবে। তাদের পর পৃথিবীতে আর

কোনো কল্যাণ বাকি থাকবে না। বর্ণনাকারী বলেন, যুল আসাব আর কি বলা হয়েছে সেটা আমি ভুলে গিয়েছে। তবে তিনি ভাল লোক ছিলেন।

## হাদিস নং ২৭৪

হযরত মুগীছ আল আওযায়ী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বর্ণনা করেন, একদিন হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু, কাব রাদিয়াল্লাহু আনহুকে জিজ্ঞাসা করেন যে, তার সম্বন্ধে কাব কি জানতে পেরেছে? জবাবে কাব রাদিয়াল্লাহু আনহু বলেন, সে একজন লৌহমানব হবে এবং আল্লাহতা'আলার বিধান বাস্তবায়নের ক্ষেত্রে কোনো ভর্ৎসনাকারীর ভর্ৎসনাকে ভয় পাবে না। অতঃপর ওমর বললেন, এরপর কি বলা হয়েছে? জবাবে হযরত কাব রাদিয়াল্লাহু আনহু বললেন, আপনার পর এমন একজন খলীফা হবেন, যাকে তার উম্মত ও প্রজাগণ নির্মমভাবে হত্যা করবে। অতঃপর ওমর রাদিয়াল্লাহু আনহু জিজ্ঞাসা করেন, এরপর কি হবে? জবাবে হযরত কাব রাদিয়াল্লাহু আনহু বলেন, হযরত ওসমানকে হত্যা করার পর বিভিন্ন ধরনের ফেৎনা ও বালা-মসীবতের আত্নপ্রকাশ হবে।

## হাদিস নং ২৭৫

হযরত কাব রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এবং ইয়াশু স্বাক্ষাৎ করেন, যিনি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নবী হিসেবে প্রেরিত হওয়ার পূর্বের কিতাবসমূহের আলেম ছিলেন। তারা উভয়জন পৃথিবীতে সংঘটিত হওয়া বিভিন্ন বিষয় নিয়ে আলোচনা করছিলেন। এক পর্যায়ে ইয়াশু বলেন, জনৈক নবীর আত্নপ্রকাশ হবে এবং তার দ্বীন অন্যান্য দ্বীনের উপর প্রাধান্য বিস্তার করবে। তার উম্মতগণও অন্য সকল উম্মাতের উপর আধিক্য অর্জন করবে। তারা সৎকাজের আদেশ করবে এবং অসৎকাজ থেকে নিষেধ করবে। এসব কথা শুনে কাব বললেন, আপনি সঠিক কথাই বলেছেন। অতঃপর ইয়াশু তাকে বললেন, হে কাব! তাদের বাদশাহদের সম্বন্ধে আপনি কি কিছু জানেন? জবাবে হযরত কাব রাদিয়াল্লাহু আনহু বলেন, হ্যাঁ, তাদের মধ্যে মোট বারোজন রাষ্ট্রীয় ক্ষমতা গ্রহণ করবেন।

তাকে শহীদ করার পর 'আল-আমীন' ক্ষমতাধীন হবেন। তাকেও নির্মমভাবে শহীদ করা হবে। অতঃপর বাদশাহদের প্রথম ব্যক্তি রাষ্ট্র পরিচালনা করার পর মৃত্যুবরণ করবেন। এরপর 'সাহেবুল আহরাছ' ক্ষমতাসীন হওয়ার পর মারা যাবেন। অতঃপর 'সাহেবুল আসাব' ক্ষমতার মালিক হবেন। তিনিই হচ্ছেন, বাদশাহদের মধ্যে সর্বশেষ মৃত্যুবরণকারী। তারপর 'সাহেবুল আলামাত' ক্ষমতার মালিক হওয়ার পর মারা যাবে। ইবনু মাহেক আযযাহাবিয়্যাতকে হত্যা করার পর পৃথিবীতে বিভিন্ন ধরনের ফেৎনা ফাসাদ ছড়িয়ে পড়বে। ঐ সময় থেকে যাবতীয় বালা-মসীবত দেখা যাবে এবং মানুষের কাছ থেকে ভ্রাতৃত্ববোধ উঠে যাবে। অতঃপর সাহেবুল আলামতের বংশধর থেকে চারজন বাদশাহ ধারাবাহিকভাবে দায়িত্ব পালন করবেন। তাদের দুইজন এমন হবেন, যাদের জন্য কোনো বই পুস্তক পাঠ করা হবে না। আরেকজন কয়েক মাত্র রাষ্ট্রীয় ক্ষমতায় অধিষ্ঠিত হওয়ার পর নিজের বিছানায় মৃত্যুবরণ করবেন। আরেকজন বাদশাহর আবির্ভাব হবে 'জারফ' নামক এলাকার দিক থেকে। তার হাতেই যাবতীয় বিশৃঙ্খলার সূচনা হবে এবং তার অধীনে শাহী মুকুট চূর্ণ বিচূর্ণ করা হবে। তিনি একশত বিশদিন পর্যন্ত হিমসের শাসনভার পালন করবেন। তার প্রতি তার ভূখন্ড থেকে এক ধরনের আতঙ্ক এগিয়ে আসবে যা তাকে এখান থেকে চলে যেতে বাধ্য করবে। অতঃপর 'জারফ' নামক এলাকাতেও বালা-মসীবত প্রকাশ পাবে। যার কারণে তাদের পরস্পরের মাঝে মারাত্মক বিশৃঙ্খলা সৃষ্টি হবে।

## হাদিস নং ২৭৬

হযরত ইউনুছ ইবনে মায়সারা আল জাবলানী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "উক্ত রাষ্ট্রীয় ক্ষমতা মদীনা থেকে পরিচালিত হবে, পরবর্তীতে সেটা শাম দেশের দিকে চলে যাবে, অতঃপর জাযিরা থেকে পরিচালিত হবে, অতঃপর ইরাক থেকে, অতঃপর বায়তুল মোকাদ্দাস থেকে; যখন রাষ্ট্র ক্ষমতা বায়তুল মোকাদ্দাস থেকে পরিচালনা হতে থাকবে। মূলতঃ তখনই সেটা ধূলিস্যাৎ

হয়ে যাবে। যারাই সেখান থেকে বের হবে উক্ত সমস্যা তাদেরকেও গ্রাস করে নিবে।”

## হাদিস নং ২৭৭

হযরত আরতাত ইবনে মুনজির (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমার নিকট রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে সংবাদ পৌঁছেছে, তিনি এরশাদ করেন, “নবুওয়াতী দায়িত্ব আমার পরে তিন স্থান থেকে পরিচালিত হবে; মক্কা, মদীনা এবং শাম। এই তিন স্থান থেকে উক্ত দায়িত্ব সরে আসলে, সেটা আর কিয়ামত পর্যন্ত ফিরে আসবে না।”

## হাদিস নং ২৭৮

হযরত কুরাব ইবনে আবদে কুলাল থেকে বর্ণিত। তিনি বলেন, হযরত কাব এ আহবার (রহঃ) আমাদেরকে সংবাদ দিয়েছেন, নিশ্চয় খলীফা মানসূর পনের খলীফার পাঁচ নম্বর খলীফা হিসেবে দায়িত্ব পালন করবেন।

## হাদিস নং ২৭৯

হযরত কাব (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, মানসূর সংবাদ দিয়েছেন, খলীফা মানসূর বনূ হাশেম থেকে হবেন।

## হাদিস নং ২৮০

হযরত আব্দুল্লাহ ইবনে আমর ইবনুল আস রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, হে ইয়ামানবাসী তোমাদের দাবি হচ্ছে, খলীফা মানসূর তোমাদের গোত্রের। না, কখনো নয়; কসম সে সত্ত্বার, যার হাতে আমার প্রাণ রয়েছে। নিঃসন্দেহে খলীফা মানসূর এর পিতা কুরাইশ বংশের হবে। যদি আমি ইচ্ছা করি তার আখেরী দাদার প্রতি তাকে নিসবত করতে তাহলে অবশ্যই আমি সেটা করতে পারব।

## হাদিস নং ২৮১

হযরত ইবনে আউন (রহঃ) মুহাম্মদ থেকে বর্ণনা করেন, তিনি বলেন, মোয়াবিয়া রাদিয়াল্লাহু আনহু এর পর যিনি রাষ্ট্রীয় ক্ষমতা পালন করবেন, তার নাম হবে সালাম।

## হাদিস নং ২৮২

হযরত ইয়াদুম আল হিময়ারী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি তাবী ইবনে আমেরকে বলতে শুনেছি, সিফাহ নামক বাদশাহ দীর্ঘ চল্লিশ বৎসর পর্যন্ত জীবিত থাকবেন, তার নাম তাওরাত নামক আসমানী কিতাবে আসমানের পাখি হিসেবে উল্লেখ করা হয়েছে।

## হাদিস নং ২৮৩

হযরত আরতাত (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, গোত্রের আমীরগণ তেমন কোনো যোগ্যতা সম্পন্ন না হলেও জিন ইনসান সকলের কথা শুনবে। তারা এমন এক লোকের হাতে বাইয়াত গ্রহণ করবেন, যার নামে কোনো প্রকারের কলঙ্ক থাকবে না। তবে তারা হবেন ইয়ামানী খলীফা। বর্ণনাকারী ওলীদ ইবনে মুসলিম (রহঃ) বললেন, কাবে আহবারের জানা মতে, তিনি হবেন ইয়ামানী, কুরাইশী এবং গোত্রের আমীর। তিনিও ইয়ামানী হবেন। তারা এবং তাদের অনুসারীগণকে বাইতুল মোকাদ্দাস থেকে বের করে দেয়া হবে।

## হাদিস নং ২৮৪

হযরত আবু হোরায়রা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, কাহতানের এক লোক লোকজনকে তাড়িয়ে নিয়ে যাওয়ার পূর্ব পর্যন্ত কিয়ামত সংঘটিত হবে না।

## হাদিস নং ২৮৫

হযরত কাব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আব্বাছ রাদিয়াল্লাহু আনহু এর বংশধর থেকে মোট তিনজন রাষ্ট্রীয় ক্ষমতা গ্রহণ করবে; মানসূর, মাহদী ও সিফাহ।

## হাদিস নং ২৮৬

হযরত আব্দুর রহমান ইবনে কাইস ইবনে জাবের আস সাদাফী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, “পৃথিবীর বেশ কয়েকজন প্রতাপশালী ক্ষমতা পরিচালনা করার পর আমার বংশের জনৈক ন্যায়পরায়ণ লোক ক্ষমতা গ্রহণ করবেন। তিনি গোটা পৃথিবীতে ইনসাফে পরিপূর্ণ করে দিবেন। অতঃপর কাহতানের এক লোক ক্ষমতার মালিক হবেন। কসম সে সত্ত্বার যিনি আমাকে হক্ব নিয়ে প্রেরণ করেছেন, দ্বিতীয়জন প্রথম খলীফা থেকে নিম্নমানের হবেন।”

## হাদিস নং ২৮৭

হযরত আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, ইমামগণ কুরাইশ বংশ থেকে হবেন, তাদের উত্তম প্রজাদের খলীফাও উত্তম হবেন, এবং খারাপ প্রজাদের ইমামও খারাপ। নিঃসন্দেহে কুরাইশদের পর জাহিলিয়্যতবিহীন আর কিছুই থাকবে না।

## হাদিস নং ২৮৮

হযরত ওমর ইবনে আব্দুর রহমান আয যিমারী (রহঃ) বর্ণনা করেন যে, নিতফানের কবরে একটি লিখিত পাথর পাওয়া যায়। আব্দুর রহমান বলেন, সেখানে আমি লিখিত দেখতে পেলাম যে, ক্ষমতায় থাকবে কোমল হৃদয়ের জ্যোতিষী। এবাদত ইত্যাদিতে থাকবে দৃঢ়তা ও উদ্যমী। তার সাথে পাওয়া যাবে অলঙ্কার ও সঞ্চিত বিষয়সমূহ। বৈধ করা হবে আগত ষাঁড়ের মাধ্যমে। তোমার সাথে হবে আমার হিযরত উত্তম হিমইয়ারের সহযোগিতায়। অতঃপর নিকৃষ্ঠতম হাবশীগণ ক্ষমতার মালিক হবে। তাদের পর আযাদ পারস্যবাসীরা

ক্ষমতাসীন হবেন। এরপর আশ্রয়গ্রহণকারী কুরাইশগণ ক্ষমতার মালিক হবেন। এরপর নানান ধরনের বিশৃঙ্খলা সমাজে ছড়িয়ে পড়বে। প্রত্যেকবার যারা ক্ষমতার মসনদে বসবেন তারা হবেন খুবই বিচক্ষণ এবং পরস্পরের সাথে শত্রুতা পোষণকারী। যারা তার বিরোধীতাকারীদেরকে কোনঠাসা করে রাখবেন।

**হাদিস নং ২৮৯**

হযরত কাব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, কোন বাদশাহ সফলকাম জিজ্ঞাসা করা হলে বলা হয় হিমইয়ারুল আখইয়ার। অতঃপর যখন জিজ্ঞাসা করা হয় যে, কোন শাসক সফলতার শীর্ষে অবস্থানকারী। জবাব দেয়া হয় যে, নিকৃষ্ঠতম হাবশী সম্প্রদায়। আবারো যখন জানতে চাওয়া হয় যে, কে সফল বাদশাহ? জবাবে তিনি বলেন, আসাদ পারস্যদের জন্য যাকে নির্বাচন করা হয়। আবারো জিজ্ঞাসা করা হয় যে, কোন বাদশাহ সফলকাম। জবাবে বলা হয় আশ্রয়দাতা কুরাইশের জন্য যাকে নির্বাচন করা হয়েছে। আবারো যখন জানতে চাওয়া হয় যে, কোন বাদশাহ সফলতার শীর্ষে অবস্থান করছে? জবাবে বলা হলো, সামুদ্রিক হিমইয়ারবাসীদের জন্য যাকে নির্বাচন করা হবে। বর্ণনাকারী হাকাম (রহঃ) বলেন, হিমইয়ারের অর্থ হচ্ছে ব্যবসায়ীগণ।

**হাদিস নং ২৯০**

হযরত নাফে (রহঃ) থেকে বর্ণিত। হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু এরশাদ করেন, আমার সন্তানদের একজন যার চেহারা দাগ বিশিষ্ট থাকবে, তিনি ক্ষমতাসীন হবে। তিনি গোটাজগতে ইনসাফ প্রতিষ্ঠা করবে। হযরত নাফে (রহঃ) বলেন, আমার ধারণা হচ্ছে, তিনি হচ্ছেন ওমর ইবনে আব্দুল আযীয (রহঃ)।

**হাদিস নং ২৯১**

হযরত কাতাদাহ (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, ওমর ইবনে আব্দুল আযীয (রহঃ) বলেন, আমি একদিন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি

ওয়াসাল্লামকে স্বপ্নে দেখলাম, তার পার্শ্বে ছিলেন আবু বকর, ওমর, ওসমান ও আলী রাদিয়াল্লাহু আনহু। আমাকে দেখে তিনি বলেন, কাছে এসো, একথা শুনে যখন আমি তার কাছে গিয়ে দাড়ালাম। তখন তিনি আমার চোখের দিকে তাকিয়ে বললেন, নিঃসন্দেহে তুমি অতিসত্ত্বর এই উম্মতের জিম্মাদারী গ্রহণ করবে এবং তাদের উপর ইনসাফ প্রতিষ্ঠা করবে।

**হাদিস নং ২৯২**

হযরত ওলীদ ইবনে হিশাম (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, একজন ইহুদীর সাথে আমার সাক্ষাৎ হলে তিনি আমাকে বললেন, হযরত ওমর ইবনে আব্দুল আযীয (রহঃ) অতি সত্ত্বর এই জিম্মাদারী গ্রহণ করবে এবং ইনসাফ প্রতিষ্ঠা করবেন। পরবর্তীতে আবারো তার সাথে সাক্ষাৎ হলে তিনি আমাকে বলেন, নিঃসন্দেহে তোমার সাহেব দায়িত্বপ্রাপ্ত হয়েছেন। আপনি তাকে বলেন, যেন সে নিজেকে সংস্কার করতে পারে। আমি তার সাথে সাক্ষাৎ করে ঘটনাটি বললাম। আমার কথা শুনে তিনি বললেন, তোমার ধ্বংস হোক, আমি সে ব্যাপারে কিছুই জানি না। তবে আমি এতটুকু জানি যে, একটি সময় আসবে আমি তখন পানি পান করাবো। যদি ঘোষণা দেয়া হয় যে, আমার সুস্থতা আমার কানের লতি স্পর্শ করার মাঝে নিহিত হয়েছে, তাহলে আমি সেটা গ্রহণ করব অথবা যদি আমার সামনে কোনো সুগন্ধি পেশ করা হয় এবং আমি সেটাকে গ্রহণ করার জন্য আমার নাকের দিকে নিয়ে যাই তাহলে আমি সেটা করব।

**হাদিস নং ২৯৩**

হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু এর মোয়াজ্জিন উকাইলী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, একদিন হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু আমাকে খ্রীষ্টান ধর্মযাজকের কাছে পাঠালেন, যেন তাকে ডেকে আনা হয়। তিনি উপস্থিত হলে হযরত ওমর তাকে বললেন, তোমার জন্য শুভ কামনা রইল। তোমাদের কাছে কি আমার কোনো বৈশিষ্ট জানা আছে। জবাবে সে বলল, হ্যাঁ, হে আমীরুল মুমিনিন! তার কথা শুনে ওমর রাদিয়াল্লাহু আনহু বললেন,

সেটা কেমন? জবাবে বলা হলো লোহার শিংয়ের ন্যায়। ওমর রাদিয়াল্লাহু আনহু জিজ্ঞাসা করলেন, সেটা আবার কি? বিশপ বললেন, শক্তিশালী একজন পুরুষ। হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু আলহামদুলিল্লাহ বলে বললেন, তারপর কি রয়েছে? জবাবে বিশপ বললেন, আপনার পর এমন একজন খলীফা হবেন, তার মধ্যে তেমন কোনো রণশক্তি না থাকলেও তিনি তার নিকটাত্মীয়দের দ্বারা প্রভাবিত হবেন। একথা শুনে হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু বললেন, আল্লাহতা'আলা যেন, ওসমানের উপর দয়া করেন! আল্লাহ তাআলা যেন, ওসমানের উপর দয়া করেন!! এরপর ওমর জানতে চান, তারপর কি হবে? জবাবে বিশপ বললেন, পাথরের মধ্যে আঘাত করা হবে। হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু তার ব্যাখ্যা জিজ্ঞাসা করলে তিনি জবাব দেন, উন্মুক্ত তলোয়ার এবং ব্যাপকহারে গণহত্যা চলতে থাকবে। এ কথাটি হযরত ওমরের কাছে খুবই বেদনাদায়ক মনে হওয়ায় তিনি বললেন, গোটা দিন তোমার ধ্বংস হোক। অতঃপর উক্ত ধর্মযাজক বললেন, হে আমীরুল মুমিনীন! এরপর কিন্তু একটি দল গঠিত হবে। বর্ণনাকারী ওকাইলী বলেন, এরপর ওমর রাদিয়াল্লাহু আনহু আমাকে বললেন, হে ওকাইলী! দাঁড়িয়ে আযান দাও। তারপর তিনি খ্রীষ্টীয় ধর্মযাজকের কাছে আর কিছু জানতে চেয়েছেন কিনা আমি জানি না।

## হাদিস নং ২৯৪

হযরত কাব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আল্লাহতা'আলা নবী, খলীফা এবং বাদশাহ একমাত্র গ্রাম এবং শহরবাসীদের থেকে প্রেরণ করেছেন, অবশ্যই তারা উক্ত দায়িত্ব গ্রাম ও শহরবাসীদের মধ্য থেকে হওয়ার ব্যাপারে আগ্রহী নয়।

## ০৬ উমর (রাঃ) এরপর বনু উমাইয়া বাদশাহদের নাম প্রসঙ্গে

### হাদিস নং ২৯৫

হযরত আমের শাবী (রহঃ) থেকে বর্ণিত। তিনি মুসতালিক বংশের এক লোক থেকে বর্ণনা করেন। তিনি এরশাদ করেন, একদিন আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে জানতে চাইলাম যে, হযরত ওমর এর মৃত্যুর পর আমার গোত্রের লোকজন কাকে যাকাত প্রদান করবে? জবাবে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমরা ওমরের পর ওসমান ইবনে আফফানকে যাকাত দিবে।

### হাদিস নং ২৯৬

হযরত আব্দুল্লাহ ইবনে আমর রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, ওমর রাদিয়াল্লাহু আনহু, এরপর ওসমান ইবনে আফফান খলীফা হবেন, তারপরে মুয়াবিয়া, তারপর তার ছেলে রাষ্ট্রক্ষমতা পরিচালনা করবেন।

### হাদিস নং ২৯৭

হযরত কাব (রহঃ) থেকে পূর্বের হাদীসের ন্যায় বর্ণিত।

### হাদিস নং ২৯৮

মুগীস আল আওযায়ী বলেন। একদিন হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু তার পরে কে খলীফা হবেন সে সম্বন্ধে জানতে চাইলে হযরত কাব (রহঃ) তাকে বললেন, আপনার পর এমন একজন খলীফা হবেন, যাকে তার উম্মতগণ খুবই নির্মমভাবে হত্যা করবে। অর্থাৎ ওসমান রাদিয়াল্লাহু আনহু খলীফা হবেন।

### হাদিস নং ২৯৯

হযরত কাব (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, একদিন আমাকে নবীর পর এই উম্মতের খলীফা কে হবেন জিজ্ঞাসা করেন। এটা হযরত ওমর

রাদিয়াল্লাহু আনহু এর কাছে খলীফা সম্বন্ধে জানতে চাওয়ার পূর্বে। জবাবে ওমর রাদিয়াল্লাহু আনহু বললেন, আল আমীন অর্থাৎ ওসমান ইবনে আফফান। তার পরবর্তীতে বাদশাহ শুরু হবে এবং তাদের অন্যতম হবেন মুয়াবিয়া।

## হাদিস নং ৩০০

ওমর রাদিয়াল্লাহু আনহু এর মোয়াজ্জিন ওকাইলী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, একদিন হযরত ওমর তার উপস্থিতিতে জনৈক খ্রীষ্টান ধর্মযাজকের কাছে তার পরবর্তীতে খলীফা কে হবেন জানতে চাইলে তিনি বলেন, এমন এক লোক খলীফা হবেন, যিনি তেমন শক্তিশালী না হলেও তার আত্নীয়দেরকে প্রাধান্য দিবেন। একথা শুনে হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু বললেন, আল্লাহ যেন ওসমানের উপর দয়া করেন! আল্লাহ তা'আলা যেন, ওসমানের উপর দয়া করেন!!

## হাদিস নং ৩০১

হযরত হেলাল ইবনে ইয়াসাফ (রহঃ) বলেন, একদিন মুয়াবিয়া রাদিয়াল্লাহু আনহু বারীদকে রোমের সম্রাটের কাছে এ মর্মে জিজ্ঞাসা করতে পাঠালেন যে, ওসমান আমীরুল মুমিনীনের পর খলীফা কে হবেন? জবাবে রোমের সম্রাট একটি বই আনতে বললেন। এর পর সেটা দেখে বললেন, ওসমান ইবনে আফফানের তোমাকে প্রেরণকারী মোয়াবিয়া খলিফা হবেন।

## হাদিস নং ৩০২

হযরত আবু সালেহ (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, একদা মোয়াবিয়া রাদিয়াল্লাহু আনহু হযরত ওসমান ইবনে আফফান রাদিয়াল্লাহু আনহু এর সাথে সফররত ছিলেন। তখন জনৈক উট চালক আবৃত্তি করছিলেন, উনার পর আমীর হবেন আলী; উনার উপর সকলে থাকবেন রাজী। বর্ণনাকারী কাব (রহঃ) বলেন, উক্ত কাফেলায় হযরত মোয়াবিয়া ধূসর বর্ণের একটি খচ্চরের উপর আরোহণ করে একপার্শ্ব দিয়ে চলছিলেন। এক পর্যায়ে উল্লিখিত উট

চালক বলে উঠলেন, তারপর আমীর হবেন, ধূসর বর্ণের খচ্চরের উপর আরোহী।

### হাদিস নং ৩০৩

হযরত হাসান ইবনে আলী রাদিয়াল্লাহু আনহু বলেন। আমি আলী ইবনে আবু তালেব রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, "আমার উম্মত মোয়াবিয়ার নেতৃত্বে একতাবদ্ধ হওয়ার পূর্ব পর্যন্ত কিয়ামত সংঘটিত হবে না।"

### হাদিস নং ৩০৪

হযরত আবু সালেম আল জয়শানী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি আলী রাদিয়াল্লাহু আনহুকে কুফাতে বলতে শুনেছি, আমি হক্ব প্রতিষ্ঠা করার জন্য যুদ্ধ সংগ্রাম চালিয়ে যাব। তার দ্বারা হক্ব প্রতিষ্ঠা হোক বা না হোক। সিদ্ধান্ত তাদের জন্যই হবে। বর্ণনাকারী বলেন, আমি আমার সাথীদেরকে বললাম, সেখানে অবস্থান কেমন হবে? অথচ তিনি আমাদেরকে জানিয়েছেন, সিদ্ধান্ত তাদের জন্য হবে না। যার কারণে আমরা তার কাছে মিশর চলে যাওয়ার জন্য অনুমতি চেয়েছিলাম এবং তিনি যাদের ইচ্ছা তাদেরকে চলে যাওয়ার জন্য অনুমতি দিয়েছেন। আর আমাদের প্রত্যেককে এক হাজার দেরহাম করে দান করেছেন। আমাদের কেউ কেউ চলে গেলেও একদল তার সাথে থেকে গিয়েছেন।

### হাদিস নং ৩০৫

হযরত আব্দুর রহমান ইবনে আউফ আল জুরাশী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম শাম সম্বন্ধে আলোচনা করলে জনৈক লোক বললেন, ইয়া রাসূলুল্লাহ! আমাদের জন্য শাম দেশের অবস্থা কেমন হবে অথচ সেখানে শক্তিশালী রোমান বাহিনী থাকবে। লোকটির কথা শুনে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সহসা বলে উঠলেন, শামকে নিজেদের অধীনে রাখার জন্য কুরাইশ বংশের পুরুষদের

থেকে একজনই যথেষ্ট। তখন তিনি তার সাথে থাকা লাঠি দ্বারা মোয়াবিয়ার কাঁধের প্রতি ইঙ্গিত করেন।

## হাদিস নং ৩০৬

হযরত আব্দুল করীম ইবনে রশিদ (রহঃ) থেকে বর্ণিত। আমীরুল মুমিনীন হযরত ওমর রাদিয়াল্লাহু আনহু এরশাদ করেন, হে আসহাবে রাসূল! তোমরা পরস্পর কল্যাণ কামনা কর, না হয় তোমাদের খেলাফতের উপর আমর ইবনুল আস ও মোয়াবিয়ার ন্যায় শাসকগণ বিজয়ী হয়ে যাবেন।

## হাদিস নং ৩০৭

হযরত মুহাম্মদ ইবনে সীরীন (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আল্লাহর কসম! নিঃসন্দেহে আমি দেখে আসছি, হযরত আবু বকর ও ওমর রাদিয়াল্লাহু আনহু এর যুগ থেকে মোয়াবিয়া ইবনে আবু সুফিয়ানের জন্য খেলাফতের জিম্মাদারী প্রস্তুত করা হচ্ছে।

## হাদিস নং ৩০৮

ওমারা ইবনে আবু হাফসা (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি ইকরামা (রহঃ) কে বলতে শুনেছি, বনু উমাইয়ার ভাইদের ব্যাপারে আমি খুবই আশ্চর্য্য হই। আমাদের দাবি হচ্ছে, মুমিনের আর তাদের দাবি হচ্ছে মোনাফিকের দাবি এবং আমাদের বিপক্ষে সাহায্য সহযোগিতা করে যাচ্ছে।

## হাদিস নং ৩০৯

হযরত আলী ইবনে আবু তালেব রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, নিঃসন্দেহে মোয়াবিয়া ইবনে আবু সুফিয়ান তোমাদের উপর অতিসত্ত্বর বিজয়ী হবে। উপস্থিত লোকজন বললেন, আমি কি তখন তার সাথে যুদ্ধ করবো না? জবাবে আলী রাদিয়াল্লাহু আনহু বললেন, না। আমীর ভালো হোক বা খারাপ হোক তার আনুগত্য করতে হবে।

## ০৭ উমাইয়া বংশের সর্বশেষ বাদশাহ প্রসঙ্গে

### হাদিস নং ৩১০

হযরত বাসেদ ইবনে সাদ (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, মারওয়ান ইবনে হাকাম ভূমিষ্ঠ হলে তার জন্য দোয়া করতে তাকে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে নিয়ে আসা হয়। কিন্তু রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার জন্য দোয়া করতে অস্বীকার করেন। বর্ণনাকারী ইবনুয যুরাকা (রহঃ) বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আরো বলেছেন, "আমার সর্বসাধারণ উম্মত মারওয়ান এবং তার সন্তানদের হাতে ধ্বংস হয়ে যাবে।"

### হাদিস নং ৩১১

হযরত ওবায়দুল্লাহ ইবনে ওবাইদ আল কুলায়ী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমাদেরকে কতক মাশায়েখ হাদীস বর্ণনা করেছেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দৃষ্টিপাত করেন তখন সহসা বলে উঠলেন, "তার উপর এবং তার সন্তানদের উপর আল্লাহর লানত বর্ষিত হোক। তবে যারা ঈমান এনেছে এবং ভালো কাজ করেছে। কিন্তু খুবই সামান্য হবে।"

### হাদিস নং ৩১২

হযরত জাহহাক (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমাকে নাযাল ইবনে সাবুরা (রহঃ) বলেন, আমি কি তোমাকে এমন একটি হাদীস বর্ণনা করবো না, যেটা আমি আবুল হাসান আলী ইবনে আবু তালেব রাদিয়াল্লাহু আনহু থেকে শুনেছি। আমি বললাম, হ্যাঁ, অবশ্যই। তিনি বলেন, আমি তাকে বলতে শুনেছি, প্রত্যেক উম্মতের জন্য বিপদ হচ্ছে, বনু উমাইয়া।

**হাদিস নং ৩১৩**

আলী ইবনে আলকামা আল আনমারী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহুকে বলতে শুনেছি, নিশ্চয় প্রত্যেক বস্তুর জন্য এমন কিছু বিপদ এসে থাকে, যা তাকে ধ্বংস করে দেয়। এই দ্বীনের জন্য বিপদ হচ্ছে বনু উমাইয়া।

**হাদিস নং ৩১৪**

হযরত আবু যর গিফারী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বলতে শুনেছি, বনু উমাইয়ার শাসনকাল চল্লিশ বৎসরে পৌঁছলে তারা আল্লাহর বান্দাদেরকে চাকর বাকর মনে করবে এবং আল্লাহর মালকে মধুময় ধারণা করবে এবং কিতাবুল্লাহর বিধানের ব্যাপারে সন্দেহ করতে থাকবে।

**হাদিস নং ৩১৫**

ইয়াযিদ ইবনে শরীক (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, জাহহাক ইনবে কাইস (রহঃ) তাকে সাথে করে একটি কাপড় নিয়ে মারওয়ানের কাছে পৌঁছলে, মারওয়ান জিজ্ঞাসা করেন, দরজায় কে দাঁড়ানো? বলা হলো বিশিষ্ট সাহাবী আবু হোরায়রা। তাকে অনুমতি দেয়া হলে তিনি মারওয়ানের ঘরে প্রবেশ করে বললেন, কুরাইশের কতক অবুঝ বাচ্চাদের হাতে এ উম্মতের ধ্বংস অনিবার্য।

**হাদিস নং ৩১৬**

ইবনে মাওহাব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, একদা মোয়াবিয়া এবং আব্দুল্লাহ ইবনে আব্বাছ রাদিয়াল্লাহু আনহু বসা ছিলেন। হঠাৎ সেখানে কোনো এক প্রয়োজনে মারওয়ান ইবনুল হাকাম প্রবেশ করেন। তিনি তার প্রয়োজন পূরণ করে চলে গেলে হযরত মোয়াবিয়া তার সাথে থাকা ইবনে আব্বাস রাদিয়াল্লাহু আনহুকে বললেন, আপনি কি জানেন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, “হাকামের সন্তানের সংখ্যা

ত্রিশ পর্যন্ত পৌঁছলে তারা আল্লাহর সম্পদকে নিজেদের সম্পদ মনে করবে, আল্লাহর বান্দাদের সাথে চাকর-বাকরের ন্যায় আচরণ করবে এবং আল্লাহর কিতাবের প্রতি সন্দেহভাজন হয়ে উঠবে।" তার কথা শুনে ইবনে আব্বাছ রাদিয়াল্লাহু আনহু বললেন, হ্যাঁ। কিছুদিন পর মারওয়ান ইবনে হাকাম তার ছেলে আব্দুল মালিক ইবনে মারওয়ানকে কোনো এক প্রয়োজনে মোয়াবিয়ার কাছে পাঠালেন। আব্দুল মালিক চলে গেলে মোয়াবিয়া বললেন, হে ইবনে আব্বাছ, তোমাকে আমি আল্লাহর নামে কসম দিয়ে বলছি, তুমি কি জানো রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সম্বন্ধে বলেছেন, "পৃথিবীতে প্রতাপশালী শাসক চারজন হবে।" জবাবে ইবনে আব্বাস বললেন, হ্যাঁ। আর তখনই মোয়াবিয়া রাদিয়াল্লাহু আনহু যিয়াদ ইবনে উবাইদকে ডাক দিলেন।

## হাদিস নং ৩১৭

হযরত আব্দুর রহমান ইবনে আউফ রাদিয়াল্লাহু আনহু এর গোলাম মীনা থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর যুগে কারো কোনো সন্তান ভূমিষ্ঠ হলে তার জন্য দোয়া চাইতে আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে উপস্থিত করা হতো। একদিন এভাবে দোয়ার জন্য আল্লাহর রাসূলের দরবারে মারওয়ান ইবনে হাকামকে আনা হলে তিনি বললেন, "কাপুরুষের বাচ্চা কাপুরুষ! মালউনের বাচ্চা মালউন!!"

## হাদিস নং ৩১৮

হযরত কাব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, অতিসত্ত্বর কুরাইশের কতিপয় অবুঝ শিশু তোমাদের রাষ্ট্র পরিচালনার দায়িত্ব গ্রহণ করবে। তারা চারণ ভূমির উপর আছড়ে পড়া গরুর বাছুরের ন্যায় হবে। তাকে ছেড়ে দিলে সামনে যা পাবে তাই খেয়ে শেষ করে দিবে। আর যদি টেনে ধরো তাহলে যাকে সামনে পাবে তাকে শিং দ্বারা গুতা দিতে থাকবে।

**হাদিস নং ৩১৯**

বিশিষ্ট সাহাবী হযরত আবু সাঈদ খুদরী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "আমার পরিবারের কতিপয় লোক আমার পর আমার উম্মতের উপর হত্যাযজ্ঞ চালাবে। আমাদের বিরুদ্ধে গভীর শত্রুতা করবে বনু উমাইয়া, বনু মুগীরা এবং বনু মাখযূম।"

**হাদিস নং ৩২০**

হযরত আবদ ইবনে বাজালা (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি একদিন ইমরান ইবনে হোসাইন রাদিয়াল্লাহু আনহুকে বললাম, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে সবচেয়ে নিকৃষ্ট লোক কারা ছিলেন? আমার কথা শুনে তিনি বললেন, কথাটি কি তুমি আমার মৃত্যু পর্যন্ত গোপন করতে পারবে? জবাবে আমি বললাম, হ্যাঁ, গোপন রাখতে পারব। আমার আশ্বাস পেয়ে তিনি বললেন, আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে নিকৃষ্টতম লোক হচ্ছে বনু উমাইয়া, বনু সাক্বিফ ও বনু হানীফা।

**হাদিস নং ৩২১**

হযরত তাবী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, বনু উমাইয়ার জনৈক লোকের সন্তানদের চারজন বাদশাহ হবেন। সুলাইমান ইবনে আব্দুল মালিক, হিশাম, ইয়াযীদ এবং ওলীদ।

**হাদিস নং ৩২২**

হযরত হাসান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, "ওলিদ নামক একজন লোক আত্মপ্রকাশ করেন, যার দ্বারা জাহান্নামের বিরাট একটি অংশ ভরাট করা হবে।"

**হাদিস নং ৩২৩**

হযরত সাঈদ ইবনে আব্দুল আযীয (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কথা আমি শুনতে পেয়েছি, তিনি বলেন, "দুইজন ওমর, দুইজন ইয়াযীদ, দুই ওলীদ, দুই মারওয়ান এবং দুইজন মুহাম্মদ তোমাদের রাষ্ট্রীয় ক্ষমতা পরিচালনা করবেন।"

**হাদিস নং ৩২৪**

হযরত ইয়াযীদ ইবনে আবু হাবীব (রহঃ) থেকে বর্ণিত। এ কথা মানুষের মাঝে প্রসিদ্ধ যে, যদি কোনো খলীফার চোখ টেরা হয়, তখন তোমার সামর্থ্য থাকলে শাম থেকে মিশরের দিকে বেরিয়ে যাও। অবশ্যই সেটা হিশাম ইবনে আব্দুল মালিক খলীফা হওয়ার পূর্বের ঘটনা।

**হাদিস নং ৩২৫**

হযরত আবু কুবাইল (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আব্দুল মালিক ইবনে মারওয়ানের কাছে সংবাদ আসে যে, তার একটি সন্তান ভূমিষ্ট হয়েছে এবং তার আম্মা তার নাম রেখেছে হিশাম। এ কথা শুনে তিনি বললেন, তাকে যেন আল্লাহতা'আলা জাহান্নামে নিক্ষেপ করে।

**হাদিস নং ৩২৬**

হযরত মাকহুল (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমার কাছে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে সংবাদ পৌঁছেছে। তিনি বলেন, কুরাইশের মধ্যে চারজন যিনদীক হবে। তার পিতা বলেন, আমি সাঈদ ইবনে খালেদকে বলতে শুনেছি, তিনি আবু যাকারিয়া থেকে তেমনই উল্লেখ করেছেন। অতঃপর তিনি এরশাদ করেন, তারা হলেন মারওয়ান ইবনে মুহাম্মদ ইবনে মারওয়ান ইবনে হাকাম, ওলীদ ইবনে ইয়াযীদ ইবনে আব্দুল মালিক ইবনে মারওয়ান ইবনে হাকাম, ইয়াযীদ ইবনে খালেদ ইবনে ইয়াযীদ ইবনে মোয়াবিয়া ইবনে আবু সুফিয়ান এবং সাঈদ ইবনে খালেদ, যিনি খোরাসানে ছিলেন।

**হাদিস নং ৩২৭**

হযরত আবু জাকারিয়া রাদিয়াল্লাহু আনহু রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন। তিনি বলেন আমি রাসূলুল্লাহকে তাদের নাম জিজ্ঞাসা করলে পূর্বের হাদীসের মত তাদের নাম বলেছেন।

**হাদিস নং ৩২৮**

হযরত সাঈদ ইবনুল মুসাইয়াব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমার ভাইয়ের একটি সন্তান ভূমিষ্ঠ হলে, তারা তার নাম রাখে ওলীদ। এ কথাটি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বললে তিনি বলেন, তোমরা তা এমন নাম রেখেছ সেটা এই উম্মতের ফেআউনের নাম হবে। ওলীদ এই উম্মতের জন্য তৎকালীন যুগের ফেরআউন থেকে আরো মারাত্মক হবে। বর্ণনাকারী যুহরী (রহঃ) বলেন, যদি ওলীদ ইবনে ইয়াযীদ খলীফা সেই হবে উল্লিখিত ওলীদ। না হয় ভবিষ্যৎ বাণীকৃত ওলীদ হবে, ওলীদ ইবনে আব্দুল মালিক।

**হাদিস নং ৩২৯**

হযরত আইউব ইবনে বারীর (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, হাজ্জাজ বিন ইউসুফের সাথে আসমা বিনতে আবু বকর রাদিয়াল্লাহু আনহু এর ঘরে প্রবেশকারীদের একজন আমাকে বর্ণনা করেছেন। হাজ্জাজ আসমা রাদিয়াল্লাহু আনহু এর কাছে জানতে চাইলো, তুমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে কি শুনেছ? জবাবে তিনি বললেন, আমি আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বলতে শুনেছি, বনু সাকিফের মাঝে একজন কাযযাব হবে এবং একজন মুবীর হবে। কাযযাবের ব্যাপারে তো আমরা ইতিমধ্যে অবগত হয়েছি, আর মুবীর হচ্ছো তুমি। একথা শুনে হাজ্জাজ বলল, হ্যাঁ, আমি মোনাফেকদের মুবীর।

## হাদিস নং ৭৫৬

হযরত তাবী (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, মাগরিববাসিদের নেতৃত্ব দানকারী হবে আব্দুর রহমান ইবনে হিন্দ। লোকটি অনেক লম্বা প্রকৃতির হবে এবং তার সামনে এমন একজন লোক থাকবে, যার নাম হবে শয়তানের নাম। যারা তার অধীনে যুদ্ধ করবে, তাদের ধ্বংস অনিবার্য এবং তাদের শেষ গন্তব্য হবে জাহান্নাম।

## হাদিস নং ৭৫৭

মাসলাম ইবনে আব্দুল মালিক (রহঃ) বলেন, নিঃসন্দেহে ছয়মাস পর্যন্ত মাগরিববাসীরা হিমস নামক শহরটি দখল করে রাখবে। বর্ণনাকারী মাসলামা বলেন, যেন আমি ছয় মাসের জন্য অবরুদ্ধ হিমসকে স্বচক্ষ্যে দেখেছি। অতঃপর সাকার বলেন, আমি সাঈদ ইবনে মুহাজির আল ওয়াসসাবী (রহঃ) কে বলতে শুনেছি। তিনি বলেন, যখন আরবদেশ ফিৎনায় আক্রান্ত হবে, তখন তুমি ইয়মানের দিকে চলে যাও। কেননা, উক্ত ফিৎনা থেকে ইয়ামান ছাড়া অন্য কোনো দেশ তোমাদেরকে রক্ষা করতে পারবে না।

## হাদিস নং ৭৫৮

বিশিষ্ট সাহাবী হযরত আসমা ইবনে কাইস রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি সর্বদা নামাযে আল্লাহতা'আলার কাছে মাশরিকী ফিৎনা থেকে আশ্রয় প্রার্থনা করতেন। এরপর যে ফিৎনা থেকে মুক্তি চাইতেন, সেটা হচ্ছে মাগরিবী ফিৎনা।

## হাদিস নং ৭৫৯

হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাছ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন, তিনি এরশাদ করেন, "তোমাদেরকে আমি মাশরিকের দিক থেকে আগত ফিৎনা থেকে ভয় প্রদর্শন করছি। এর পর মাগরিবের দিক থেকে আগত ফিৎনা সম্বন্ধে আশংকা প্রকাশ করছি।"

**হাদিস নং ৭৬০**

বিশিষ্ট সাহাবী হযরত আব্দুল্লাহ ইবনে আমর ইবনুল আ'স রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, ফিৎনা ও খারাপিকে মোট সত্তর ভাগে বিভক্ত করা হয়েছে। তার থেকে ঊনসত্তর ভাগ হচ্ছে বর্বর জাতির মধ্যে, আর মাত্র এক অংশ হচ্ছে অন্য সকল মানুষের মধ্যে।

**হাদিস নং ৭৬১**

কতিপয় মাশায়েখ থেকে শুনা গেছে, তিনি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন, "বর্বর জাতির নারীরা তাদের পুরুষের তুলনায় অনেক ভালো। বর্বর জাতির প্রতি একজন নবী প্রেরণ করা হলে তারা তাঁকে হত্যা করে এবং তাদের নারীগণ ঐ নবীর দাফনের ব্যবস্থা করে।"

**হাদিস নং ৭৬২**

বিশিষ্ট সাহাবী হযরত আনাস রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, আমি একদিন বর্বর গোত্রের এক কাজের ছেলেকে নিয়ে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দরবারে উপস্থিত হলে তিনি বললেন, "আমার পূর্বে এ গোত্রে একজন নবী এসেছিলেন, কিন্তু তাকে তারা যবেহ করে তার গোশ্‌তকে পাক করার পর ভক্ষণ করে এবং তার ঝোলকে পান করেছিল।"

**হাদিস নং ৭৬৩**

হযরত সাফওয়ান থেকে বর্ণিত। তিনি বলেন, হিমস বিজয়ে অংশগ্রহণকারীদের কেউ কেউ বলেন, হিমস শহরে বসবাসকারী কতিপয় রোমের বাসিন্দা সর্বদা বর্বর জাতি কর্তৃক আক্রান্ত হওয়ার ব্যাপারে শঙ্কিত থাকতো এবং তারা বলতো সাফওয়ান হিমস শহরেকে 'তামরা' করে নামকরণ করার পর বলতেন, হে তাম্রা, বর্বর জাতি কর্তৃক তোমার ধ্বংস হোক।

## ২০ বর্বর জাতি কর্তৃক ফাসাদ সৃষ্টি হওয়া এবং মিশর ও শামের ভূখন্ডে তাদের যুদ্ধ করা, আর তাদের কিছু অনিষ্টতার বর্ণনা

### হাদিস নং ৭৬৪

হযরত আবু কাবীল (রহঃ) বলেন, নিঃসন্দেহে পশ্চিমারা এবং ফুজাআ ও মারওয়ানের সন্তানগণ শাম দেশের মূল ভূখন্ডে কালো পতাকার নিচে সমবেত হবে।

### হাদিস নং ৭৬৫

বিশিষ্ট সাহাবী হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি একদা মিসরবাসীকে সম্বোধন করে বলেন, হে মিশরীগণ! যখন পশ্চিমাদের পক্ষ থেকে তোমাদের দিকে আব্দুল্লাহ ইবনে আব্দুর রহমান আসবে এবং তারা পুলের উপর থাকা অবস্থায় তোমাদের সাথে যুদ্ধে লিপ্ত হবে। তোমাদের এবং তাদের মিলিয়ে প্রায় সত্তর হাজার যোদ্ধা হবে। সে তোমাদেরকে মিশর এবং শাম দেশ থেকে লাঞ্চিত অবস্থায় কাফের আখ্যায়িত করে বের করে দিবে। ঐ পরিস্থিতিতে জনৈকা আরবী মহিলা পঁচিশ দেরহাম নিয়ে দিমাশকের গেইটে অবস্থান করবে। অতঃপর পশ্চিমারা হিমস নগরীতে প্রবেশ করে দীর্ঘ আঠার মাস পর্যন্ত অবস্থান করবে। এ দিনগুলোতে তারা যাবতীয় সম্পদ বিলি করবে এবং নারী-পুরুষদেরকে নির্বিচারে হত্যা করবে। কিছুদিন পর আসমানের নিচে অবস্থানরত নিকৃষ্ট লোকদের অন্যতম একজন তাদের প্রতি ধেয়ে আসবে এবং তাদের সাথে যুদ্ধ করে তাদেরকে পরাজিত করবে। এক পর্যায়ে তার হিমস নগরী ছেড়ে দিয়ে মিশরের ভূখন্ডে প্রবেশ করবে।

## হাদিস নং ৭৬৬

হযরত মাসলামা ইবনে আব্দুল মালিক থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, পশ্চিমার বাসিন্দাগণ হিমস নগরীকে দীর্ঘ ষোলমাস পর্যন্ত দখল করে রাখবে। বর্ণনাকারী সাকার বলেন, আমি সাঈদ ইবনে মোহাজিরকে বলতে শুনেছি, যখন পশ্চিমা ফিৎনা ব্যাপক আকার ধারণ করবে, তখন তুমি ইয়ামানের দিকে চলে যাও। কেননা, ঐ মুহূর্তে ইয়ামান ছাড়া অন্য কোনো দেশ তাদের হাত থেকে রক্ষা পাবে না।

## হাদিস নং ৭৬৭

প্রসিদ্ধ সাহাহাবী হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, যখন মাগরিববাসীরা মিশর ভূখন্ডে প্রবেশ করে এতক্ষণ পর্যন্ত অবস্থান করবে, মিশরের আদিবাসীকে হত্যা করবে এবং বন্দি করবে। সে সময় অনেক ক্রন্দনকারী মহিলা তাদের সম্ভ্রম লুণ্ঠিত হওয়ার কারণে বিলাপ করতে থাকবে, অনেকে কান্নাকাটি করবে তাদের সম্মানহানী হওয়ার কারণে। আবার অনেকে কাঁদবে তাদের পুরুষদেরকে হত্যা করার কারণে। আবার কেউ কেউ বিলাপ করতে থাকবে মৃত্যু ও কবরকে আলিঙ্গন করার জন্য।

## হাদিস নং ৭৬৮

হযরত আবু ওয়াহাব আল কালাঈ থেকে বর্ণিত। তিনি বলেন, যখন পশ্চিমারা দখল করার নিয়তে এগিয়ে আসবে, তাদের সাথে মোকাবেলা করার জন্য আরবরাও ধেয়ে আসবে। এক পর্যায়ে সকল আরবগণ শাম দেশে এসে চারটি পতাকার অধীনে সমবেত হবে। একটি পতাকা হবে ‘কুরাইশ’ এবং তাদের অনুগতদের, দ্বিতীয়টি হবে ‘কাইস’ এবং তাদের অধিনস্থদের, তৃতীয়টি হবে ‘কাইয়ান’ এবং তাদের অনুসারীদের এবং চতুর্থটি হবে ‘কুজাআ’ গোত্রের। আরবরা কুরাইশদেরকে বলবে এগিয়ে যাও এবং তোমাদের রাজত্বের জন্য যুদ্ধ কর। এক পর্যায়ে কুরাইশরা এগিয়ে যাবে এবং

তীব্রভাবে যুদ্ধে লিপ্ত হবে, তবে এতে কোন লাভ হবে না। অতঃপর কাইস গোত্র এগিয়ে আসবে, তাতেও কোনো উপকার হবে না। এতটুকু পর্যন্ত বলে বর্ণনাকারী আবু ওয়াহাব (রহঃ), হযরত খালেদ ইবনে জহীর আল-কালবী (রহঃ) এর কাঁধে হাত রেখে বললেন, অতঃপর আমি তোমাকে এবং তোমার গোত্র 'আল বালাকুল বুকা' কে দেখলাম তারা বিজয়ীর বেশে ফিরে আসছে। ওলীদ বলেন, সেদিন একমাত্র কুজায়া গোত্রই পশ্চিমাদেরকে পরাজিত করে জয়লাভ করবে। তাদের সাথে অনেকে থাকবে যারা ইতোমধ্যে তাদের অনুসরণ করছিল এবং তারা বিভিন্ন গোত্রের দিকে যেতে থাকবে এবং মাশরিকবাসীদের সাথেও যুদ্ধ করতে থাকবে।

## হাদিস নং ৭৬৯

ইবনে শিহাব যুহরী থেকে বর্ণিত। তিনি বলেন, ফিৎনাকালীন যুগে কালো এবং হলুদ ঝান্ডা বিশিষ্ট লোকজন পরস্পরের সাথে মিলিত হয়ে যুদ্ধ করতে থাকবে। এক পর্যায়ে তারা ফিলিস্তিন নগরীতে আসবে। অতঃপর মাশরিকদের থেকে সুফিয়ানী নামক জনৈক লোক বের হয়ে আসবে। পশ্চিমারা জর্ডানে এসে পৌঁছলে তাদের নেতা হঠাৎ করে মারা যাবে এবং তারা তিন দলে বিভক্ত হয়ে পড়বে। একদল যেদিক এসেছিল সেদিকে ফেরত যাবে, অন্যদল হজ্বের উদ্দেশ্যে রওয়ানা হবে এবং আরেকদল সেখানেই থেকে যাবে। এক পর্যায়ে তাদের সাথে সুফিয়ানীর যুদ্ধ হবে। মাগরিববাসীদের অবশিষ্টাংশ পরাজিত হয়ে তার অধীন হয়ে যাবে।

## হাদিস নং ৭৭০

হযরত মুহাম্মদ ইবনুল হানাফিয়্যাহ (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, মাগরিববাসিদের প্রাথমিক দল দিমাশকের মসজিদে প্রবেশ করবে। তারা সেখানে প্রবেশ করে মসজিদের সৌন্দর্য্য ও কারুকার্যগুলো দেখে আশ্চর্য্য প্রকাশ করতে থাকবে। হঠাৎ করে ভূমিকম্প আরম্ভ হবে, যার ফলে দিমাশকের মসজিদের পশ্চিম পাশে গভীর গর্ত হয়ে যাবে এবং 'হারাস্তা' নামক গ্রাম নিচের দিকে ধ্বসে পড়বে। এহেন পরিস্থিতিতে সুফিয়ানীরা

প্রকাশ পাবে এবং তাদের সাথে যুদ্ধ করবে আর তাদেরকে মিশরের দিকে ধাওয়া করবে। কিছুদিন পর আবারো সে আসবে এবং মাশরিকবাসিদের সাথে যুদ্ধ করে তাদেরকে ইরাকের দিকে পাঠিয়ে দিবে।

**হাদিস নং ৭৭১**

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখন বর্বর জাতির আবির্ভাব ঘটবে তখন তারা মিশরে এসে ঘাঁটি ফেলবে। তারা দুই দলে বিভক্ত হয়ে একদল থাকবে মিশরে এবং আরেক দল অবস্থান নিবে ফিলিস্তিনে। এভাবে চলতে চলতে এক পর্যায়ে তারা হিমস নামক এলাকায় এসে পৌঁছবে। তখনই তাদের উপর মসিবতের পাহাড় নেমে আসবে। লাগাতার চল্লিশ দিন তাদের উপর বরফ বর্ষণ হবে। তারপর ধ্বংস হয়ে যাওয়ার উপক্রম হবে। এক পর্যায়ে তারা হিমস নগরী জয় করবে এবং সেখানে প্রবেশ করে আবারো বের হয়ে গিয়ে পশ্চিম গেইট এবং ব্রিজের মাঝামাঝি জায়গায় অবস্থান গ্রহণ করবে। যে ব্রিজটি বাজারের ঠিক মাঝখানে অবস্থিত। এরপর সেখান থেকে ফিরে এসে বুহাইরায়ে ফামিয়া কিংবা তার কাছাকাছি স্থানে অবস্থান নিবে। অতঃপর কিছুলোক তাদের গতিরোধ করবে এবং তাদের সাথে তীব্রভাবে যুদ্ধ করবে। তাদের নেতা থাকবে ইসমাঈল (আঃ) এর সন্তানদের একজন। উম্মুল আরব নামক এক গ্রামে মূলতঃ তারা যুদ্ধে লিপ্ত হবে। অতঃপর হঠাৎ করে একলোক তীব্র গতিতে ধেয়ে আসবে এবং আযাদদেরকে হত্যা করবে এবং কিছু লোককে বন্দি করে ফেলবে আর মহিলাদের পেট চিরে বাচ্চা বের করে আনবে। উক্ত দল মোট দুই বার পরাজিত হবে এবং সমূলে ধ্বংস হয়ে যাবে। তাদেরকে কুরাইশের এক সাহসী নারী জবেহ করতে থাকবে এবং ইতোমধ্যে যারা বনু হাশেমের মহিলাদের পেট চিরে বাচ্চা বের করেছিল তাদের পেট চিরে ফেলবে।

**হাদিস নং ৭৭২**

হযরত যুহরী (রহঃ) থেকে বর্ণিত।। তিনি বলেন, কালো ঝান্ডাবাহকরা যখন পরস্পর এখতেলাফ করতে থাকবে তখন হলুদ ঝান্ডাবাহীর আবির্ভাব ঘটবে। এবং তারা মিশরবাসীর ব্রিজের কাছে এসে জমায়েত হবে। যার কারণে মাশরিকবাসিরা মাগরিবদের সাথে মোট সাতবার যুদ্ধ করবে। একপর্যায়ে মাশরিকবাসীরা পরাজিত হয়ে পৃষ্ঠপ্রদর্শন করবে। এবং তারা **রামাল্লা** নামক স্থানে গিয়ে অবস্থান করবে। কোনো একটা বিষয় নিয়ে পশ্চিমা এবং শাম বাসিদদের মাঝে মতানৈক্য দেখা দিলে পশ্চিমারা খুবই রাগান্বিত হয়ে বলবে, আমরা তো তোমাদেরকে সাহায্য করতে এসেছিলাম, অথচ তোমরা আমাদের সাথে এমন আচরণ করলে। আল্লাহর কসম! এখনই আমরা তোমাদেরকে মাশরিকবাসিদের হাতে ছেড়ে দিব। একথা শুনে শামের বাসিন্দাদের হুশ ফিরে এলো যে, আমরা সংখ্যায় অনেক কম। এহেন মুহূর্তে সুফিয়ানীর আবির্ভাব ঘটবে এবং শামবাসী তার আনুগত্য স্বীকার করবে, আর তারা সুফিয়ানীর নেতৃত্বে মাশরিকবাসিদের সাথে যুদ্ধ করবে।

**হাদিস নং ৭৭৩**

পাওয়া যায়নি।

## ২১ বর্বর জাতির জন্য শামের বাসিন্দাদের তুলনায় হিমসবাসীরা কঠোর হবে

**হাদিস নং ৭৭৪**

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, শাম দেশের বাসিন্দারা বড়ই নিরাপদ এবং ভাগ্যবান তাদের সৈন্যরা যারা হলুদ ঝান্ডার অধিকারী। তেমনিভাবে দিমাশকের অধিবাসীরাও। শামবাসীদের মধ্যে নিকৃষ্টতম বাসিন্দা এবং নিকৃষ্টতম সৈন্য হচ্ছে, হিমসবাসীরা। অতিসত্ত্বর তারা শাম দেশে এমনভাবে প্রবেশ করবে যেমন, পানি কলসিতে প্রবেশ করে থাকে।

## হাদিস নং ৭৭৫

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, কসম সে সত্ত্বার যার হাতে আমার প্রাণ! অতি সত্ত্বর হিমস নগরীতে বর্বর বাহিনী প্রবেশ করবে। তাদের সর্বশেষ দল সেখানের বাসিন্দাদের ঘরের দরজার লক খুকে ফেলবে এবং তাদের একটা অংশ ফিলিস্তিনে অবস্থান নিবে। অতঃপর তারা হিমস থেকে বের হয়ে বুহাইরায়ে ফামিয়া কিংবা তার থেকে এক মাইলের কাছাকাছি এলাকায় চলে যাবে। তখন তাদের দিকে বাহিরের একজন ধেয়ে আসবে এবং তাদেরকে হত্যা করবে।

## হাদিস নং ৭৭৬

কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখন পশ্চিমারা মিশরবাসীর উপর জয়লাভ করবে, তখন শামবাসীদের জন্য জমিনের নিচের অংশ উত্তম উপরের অংশ থেকে। বড়ই দূর্ভাগ্য ফিলিস্তিন এবং জর্দানের সৈন্যদের জন্য। এদিকে হিমস শহর বর্বর জাতি দ্বারা মারাত্নকভাবে আক্রান্ত হবে। তাদের তলোয়ার দ্বারা আতর এবং কিন্দার এক লেংড়া লোকের ঘরের দরজায় আঘাত করা হবে।

## হাদিস নং ৭৭৭

হাসসান (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, কখনো বলা হয়ে থাকে যে, যখন হলুদ ঝান্ডার অধিকারীগণ মিশর পর্যন্ত পৌঁছে যাবে তখন তোমরা নিজেদের সর্বশক্তি দিয়ে সেখান থেকে পলায়ন কর। আর তোমার কাছে এ সংবাদ পৌঁছে যে, তারা শাম দেশে চলে এসেছে, তখন তুমি তোমার সাধ্যমত আসমানের নিচে নিরাপদ কোনো স্থান তালাশ করে নাও অথবা তার জন্য নিজের সবকিছু ব্যয় করতে হলেও কর।

## হাদিস নং ৭৭৮

হযরত হাসসান ইবনে আতিয়াহ (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখন তোমরা হলুদ ঝান্ডাবাহী লোকজনকে দেখতে পাবে তখন জমিনের উপরের অংশের তুলনায় নিচের অংশ আনেক উত্তম ও নিরাপদ হবে।

## হাদিস নং ৭৭৯

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, বর্বরজাতি লুকানো জাহাজ থেকে অবতরণ করে উম্মুক্ত তলোয়ার নিয়ে হিমসের দিকে এগিয়ে যেতে থাকবে। এক পর্যায়ে হিমস নগরীতে প্রবেশ করবে। তখন বর্বর জাতির লক্ষণ হবে, তাদের মুখে থাকবে, ইয়া হিমস! ইয়া হিমস!!

## হাদিস নং ৭৮০

কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, যখন বর্বর জাতি হিমস থেকে বের হয়ে ফামিয়ার দিকে যেতে থাকবে আল্লাহতা'আলা তাদেরকে পাকড়াও করবেন এবং তাদের সওয়ারীকে এক ধরনের মহামারীতে আক্রান্ত করবেন, যার দ্বারা তাদের প্রতিটি সওয়ারী সমূলে ধ্বংস হয়ে যাবে। অতঃপর তাদেরকে মুতান এবং বাতানের প্রতি দেশান্তর করা হবে, যার কারণে তারা মাশরিকের কালো পাহাড়ের পাদদেশে পলায়ন করে লুকিয়ে থাকবে। এ অবস্থা দেখে মুসলমানরা তাদের পিছু নিবে এবং উভয়ের মাঝে তীব্র লড়াই সংঘটিত হবে। এমনকি মুসলমানদের একজন তাদের সত্তর জনকে পর্যন্ত হত্যা করবে। প্রাণ নিয়ে তাদের সামান্যই ফেরত যেতে পারবে।

## হাদিস নং ৭৮১

হযরত তাবী (রহঃ) কা'ব থেকে বর্ণনা করেন। তিনি বলেন, যখন তুমি হলুদ ঝান্ডাবাহী দলকে ইস্কান্দারিয়া অবস্থান করতে দেখবে। অতঃপর তারা সুররাতাশ শামে আসবে তখনই হারাস্তা নামক দিমাশকের একটি জনপদ ধূলিস্যাৎ হয়ে যাবে।

## হাদিস নং ৭৮২

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, নিঃসন্দেহে মিশরবাসীরা রশির বিনিময়ে জুন নামক এলাকাকে তাকসীম করবে। সেটা না হয় নীলনদের প্রবাহ বন্ধ হয়ে যাওয়ার কারণে অথবা তীব্রভাবে প্রবাহিত হয়ে ডুবে যাওয়ার কারণে।

## হাদিস নং ৭৮৩

বিশিষ্ট সাহাবী হযরত আব্দুল্লাহ ইবনে আমর ইবনুল আ'স রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, হাজ্জাজ বিন ইউসুফ কা'বা শরীফে আক্রমণ করা কালীন আমি হযরত আব্দরল্লাহ ইবনে ওমরের কাছে গেলে তিনি বললেন, যখন মাশরিকের দিক থেকে কালো ঝান্ডাবাহী এবং মাগরিবের দিক থেকে হলুদ ঝান্ডাবাহী এসে দিমাশকে মিলিত হবে তখনই বিভিন্ন ধরনের বালা-মুসিবত একের পর এক প্রকাশ হতে থাকবে।

## হাদিস নং ৭৮৪

পূর্বের হাদীসের ন্যায়।

## হাদিস নং ৭৮৫

হযরত নাজীব ইবনুছ্ছরি থেকে বর্ণিত। তিনি বলেন, পশ্চিমাদের পক্ষ থেকে দুটি দল বের হবে। তার থেকে একটি কানতারাতুল ফুসতাতে পৌঁছে তাদের ঘোড়াগুলোকে বাঁধবে। অন্য দলটি বের হবে শাম দেশের দিকে।

## হাদিস নং ৭৮৬

হযরত বকর ইবনে সুওয়াদা (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, একদা হযরত ওমর ইবনুল খাত্তাব রাদিয়াল্লাহু আনহু জনৈক মিশরীকে বললেন, নিঃসন্দেহে তোমাদের উপর আন্দুলুসের অধিবাসীরা হামলা করবে এবং ওসীম নামক স্থানে তাদের সাথে তোমাদের তীব্র যুদ্ধ সংঘটিত হবে।

## হাদিস নং ৭৮৭

বিশিষ্ট সাহাবী হযরত ওকবা ইবনে আমের জুহুনী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, যখন পশ্চিমারা বের হবে তখন রোমবাসিরা তাদের পিছু নিবে এবং ইস্কান্দারিয়া, মিশর ও শামের পাশে উভয়ের মাঝে তীব্র যুদ্ধ হবে।

## হাদিস নং ৭৮৮

হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাছ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন, তিনি বলেন, "যখন মাশরিক ও মাগরিব থেকে ফিৎনা প্রকাশ পেয়ে শাম দেশের মূল ভূখন্ডে জমায়েত হবে, তখন জমিনের নিচে অনেক উত্তম হবে উপরের অংশ থেকে।"

## হাদিস নং ৭৮৯

হযরত আব্দুল্লাহ (রহঃ) থেকে বর্ণিত। তিনি একদিন তার ঘরের ছাদে উঠে কূফা নগরীর দিকে দৃষ্টিনিক্ষেপ করে বললেন, অতি সত্ত্বর মাগরিবের দিক থেকে আগত এক জাতি উক্ত শহরকে মারাত্মক বিরান ভূমিতে পরিণত করবে।

## হাদিস নং ৭৯০

নাজীব ইবনুসসারী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, পশ্চিমাদেরকে সাথে নিয়ে আব্দুর রহমানের আবির্ভাব হবে। অথচ ইতোমধ্যে রোমবাসিরা ইস্কান্দারিয়ার উপর নিজেদের আধিপত্য বিস্তার করতে সক্ষম হয়েছে। তারা সেখানের দখল বজায় রাখবে। অতঃপর তাদের সাথে যুদ্ধ হবে এবং তারা মারাত্মকভাবে পরাজিত হয়ে দেশ ছাড়তে বাধ্য হবে।

## হাদিস নং ৭৯১

হযরত সাফওয়ান, তারা কতিপয় শেখ থেকে বর্ণনা করেন, তিনি বলেন, রোমবাসিদের যারা হিমস নগরীতে বসবাস করবে তারা সর্বদা বর্বর জাতির আক্রমণের ব্যাপারে ভীত বর্বর জাতির আক্রমণ থেকে মুক্তির চেষ্টা কর।

## হাদিস নং ৭৯২

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন শাম দেশের ভূখন্ডে যখন কালো ও হলুদ ঝান্ডা বহনকারীরা একত্রিত হবে, তখন মাটির ভিতরের অংশ উপরের অংশ থেকে অনেক উত্তম হবে। হাদীস বর্ণনাকারী সাফওয়ান বলেন, হিমসের গেইট থেকে বর্বর জাতিরা তারা ব্যতীত অন্য সবাইকে বের করে দিবে।

## হাদিস নং ৭৯৩

ইবনে শিহাব যুহরী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখন মাশরিক এবং মাগরিবের বাসিন্দাগণ হলুদ ঝান্ডার অধীনে মিশরে একত্রিত হবে, তখন কানতারার নিকটে তাদের মধ্যে সাতবার যুদ্ধ হবে। অতঃপর তারা রামাল্লায় চলে যাবে।

## হাদিস নং ৭৯৪

হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, ফেহর গোত্র থেকে জনৈক লোক বের হয়ে বর্বর জাতির সাথে মিলিত হবে। অতঃপর আবু সুফিয়ানের সন্তানদের থেকে জনৈক লোক প্রকাশ পাবে। যখন ফেহরের লোকটি তার আগমনের সংবাদ পাবে, তখন তারা তিন দলে বিভক্ত হয়ে যাবে। একদল ফিরে যাবে। দ্বিতীয়দল তার সাথে অটল থাকবে এবং শাম দেশের দিকে চলে যাবে। অন্য আরেকদল হেজাজের দিকে যেতে থাকবে। এক পর্যায়ে আনসান নামক ভূখন্ডে শামবাসিদের সাথে তাদের স্বাক্ষাৎ হবে এবং বর্বর জাতি পরাজিত হবে। অতঃপর শামবাসীরা যুদ্ধ চালিয়ে যাবে।

## হাদিস নং ৭৯৫

হযরত আরতাত (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখন কালো এবং হলুদ ঝান্ডার অধিকারীরা শাম দেশের পাদদেশে মিলিত হবে, তখন যেন সেখানে অবস্থানকারীদের জন্য পরাজিত সৈন্যদের পক্ষ থেকে কঠিন বিপদ এসে পড়বে এটা সামাল দিতে না দিতেই পুনরায় তারা বিজয়ীদের দ্বারা আক্রান্ত হবে। অভিশপ্ত জাতি হিসেবে তাদের জন্য ধ্বংস ডেকে আনবে।

## হাদিস নং ৭৯৬

হযরত আরতাত ইবনুল মুনজির থেকে বর্ণিত। তিনি বলেন, বর্বর জাতি এসে ফিলিস্তিন এবং জর্দানের মাঝামাঝি জায়গায় ঘাঁটি করবে। অতঃপর তাদের মাশরিক এবং শামের সম্মিলিত বাহিনী তাদের দিকে এগিয়ে ধাবিত হয়ে 'জাবিয়া' নামক স্থানে অবস্থান গ্রহণ করবে। এক পর্যায়ে সাখার এর সন্তানদের থেকে একজন দুর্বলচিত্তে প্রকাশ পাবে এবং বায়ছানের পাহাড়ে পশ্চিমাদের সাথে তার সাক্ষাৎ হবে। অতঃপর তাদেরকে বায়ছান থেকে বিতাড়িত করবে। তারা আবারো পরেরদিন পরস্পরের সাথে দেখা হবে এবং সেখান থেকে তাদেরকে বিতাড়িত করবে। এক পর্যায়ে তারা পিছন থেকে মারাত্নকভাবে আক্রান্ত হবে। তৃতীয়দিন তারা আবারো মিলিত হবে এবং তাদেরকে আইনুর রীহ পর্যন্ত ধাওয়া করবে। এ ধরনের পরিস্থিতিতে হঠাৎ তাদের নেতার মৃত্যু হবে এবং তারা তিনদলে বিভক্ত হয়ে পড়বে। একদল নিজেদের এলাকায় ফিরে যাবে, আরেকদল হিজায ভূমিতে গিয়ে আশ্রয় নিবে এবং অন্যদলটি চলে যাবে সাখরা নামক স্থানে। তারা অন্য দলের খোঁজে চলতে থাকবে। এক পর্যায়ে ফাতাক নামক এলাকার পর্বতের চূড়ায় উপনীত হবে এবং যেখানে তাদের দেখা মিলবে। সেখান থেকে তাদেরকে সাখরা নামক ভূখন্ডের দিকে ইঙ্গিত করা হবে। অতঃপর শাম এবং মাশরিক বাহিনী একে অপরের প্রতি আন্তরিক হয়ে উঠবে, এবং উভয়ে একস্থানে মিলিত হবে। তখন তাদেরকে জাবিয়া এবং খারিবার মাঝামাঝি জায়গায় নিয়ে যাওয়া হবে। তখনই তাদের মাঝে ভয়ানক এক যুদ্ধ হবে, যার কারণে

তাদের ঘোড়া রক্ত সাগরে হাবুডুবু খেতে থাকবে এবং শামবাসিরা তাদের সর্দারকে হত্যা করবে। আর তাদেরকে সাখরা পর্যন্ত ধাওয়া করে নিয়ে যাবে। তাদের দিমাশকে নিয়ে গিয়ে হাত-পা কর্তন করা হবে। এক পর্যায়ে মাশরিকের দিক থেকে কালো ঝান্ডাবিশিষ্ট একটি বাহিনী প্রকাশ পাবে, যারা কুফা নগরীতে এসে অবস্থান করবে এবং তাদের সর্দার সেখানে আত্মগোপন করবে। যার কারণে তার অবস্থান চিহ্নিত করা মুশকিল হয়ে যাবে। ফলে উক্ত বাহিনী শংকিত অবস্থায় দিনাতিপাত করতে থাকবে। অতঃপর বতনুল ওয়াদী নামক স্থানে আত্মগোপন করা একলোক হঠাৎ করে আত্মপ্রকাশ করে উক্ত বাহিনীর হাল ধরবে। তার আত্মপ্রকাশের মূল কারণ হচ্ছে, সাখারবাসিরা তার পরিবারের সাথে কৃতকর্মের প্রতিশোধ নেয়া। ফলে সে মাশরিক বাহিনীকে নিয়ে শামের দিকে যেতে যেতে সাখরা ভূখন্ডে এসে উপনীত হবে। তার উদ্দেশ্য কিন্তু এ শহরই ছিল। এহেন পরিস্থিতিতে তার দিকে পশ্চিমা বাহিনীও ধেয়ে আসবে। তারা উভয় দল হিমস নগরীর একটি পাহাড়ে মিলিত হবে। তাদের এ যুদ্ধে অনেক জ্ঞানী লোক মারা যাবে। এক পর্যায়ে মাশরিক বাহিনী পলায়ন করতে থাকলে সাখরা বাহিনী তাদের পিছু নিবে। এবং দুই নদীর সংযোগস্থলের পার্শ্বে কারকিসিয়া নামক স্থানে তাকে পেয়ে যাবে এবং উভয়ে মিলিত হবে। তাদের উপর কঠিন বিপদ নেমে আসলে, যার কারণে মাশরিকীদের থেকে প্রায় দশ জনের সাত জনকে হত্যা করা হবে। এবং সাখারী বাহিনী কূফা নগরীতে প্রবেশ করবে, যার কারণে তাদের উপর ভূমিকম্পের আঘাত নেমে আসবে এবং পশ্চিমাদের থেকে এক লোক মাশরিক বাহিনী যেদিকে রয়েছে সেদিকে যেতে থাকবে। তার সামনে তাদের বন্দিদেরকে উপস্থিত করতে বলবে। এভাবে কথাবার্তা চলতে থাকবে। হঠাৎ মক্কা নগরীতে মাহদী (আঃ) এর আগমনের সংবাদ আসবে। তার বিরুদ্ধে কূফা নগরী থেকে একটি বাহিনী আত্ম প্রকাশ করলে তাদের গোটা দলকে মাটিতে ধ্বসে দেয়া হবে। বর্ণনাকারী হযরত আরতাত (রহঃ) বলেন, মাশরিক এবং মাগরিববাহিনী ব্রীজের পাদদেশে সাতদিন পর্যন্ত অবস্থান করবে। অতঃপর তারা আরীশা নামক স্থানে আবারো স্বাক্ষাৎ করবে।

এক পর্যায়ে মাশরিক বাহিনী পৃষ্ট প্রদর্শন করে জর্দান এসে পৌঁছবে। সেখানে পৌঁছার সাথে সাথে সুফিয়ানী আত্মপ্রকাশ করবে। ইতোমধ্যে হিমসে অবস্থানকারী রোমবাসিরা বর্বর জাতির আক্রমণের ব্যাপারে ভীত সন্ত্রস্থ থাকবে এবং তারা বলবে, হে তামরা! বর্বর দ্বারা তোমাদের ধ্বংস হোক। এখানে তামরা দ্বারা উদ্দেশ্য হচ্ছে, হিমস এলাকা।

## হাদিস নং ৭৯৭

হযরত নাজীব (রহঃ) বর্ণিত। তিনি বলেন, পশ্চিমাদের থেকে আব্দুর রহমান নামক একলোক আত্মপ্রকাশ করবে। ইতোমধ্যে রোমবাসিরা ইস্কান্দারিয়ার উপর নিজেদের আধিপত্য বিস্তার করতে সক্ষম হয়েছে। তারা সেখানে থাকাকালীন তাদের সাথে ভয়ানক যুদ্ধ হবে এবং তারা পরাজিত হয়ে উক্ত এলাকা থেকে বিতাড়িত হবে।

## হাদিস নং ৭৯৮

বিশিষ্ট সাহাবী হযরত আব্দুল্লাহ ইবনে আমর ইবনুল আ'স রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, খারাপি ও অকল্যাণকে সত্তর ভাগে বিভক্ত করা হয়েছে। তার থেকে উনসত্তর ভাগ থাকবে বর্বর জাতির মধ্যে এবং মাত্র এক ভাগ হচ্ছে গোটা জাতির মধ্যে।

## হাদিস নং ৭৯৯

হযরত বিসর ইবনে আব্দুল্লাহ কতিপয় শেখ থেকে বর্ণনা করেন। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, “বর্বর জাতির নারীগণ তাদের পুরুষদের থেকে অনেক ভালো। তাদের প্রতি একজন নবী পাঠানো হলে তারা তাকে হত্যা করলে ও বর্বর জাতির নারীগণ তার আনুগত্য শিকার করে এবং তাকে সুন্দরভাবে দাফন করে।”

## হাদিস নং ৮০০

বিশিষ্ট সাহাবী হযরত আনাস বিন মালেক রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, একদা আমি বর্বর বংশীয় আমার এক কর্মচারীকে নিয়ে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে গেলে তিনি বললেন, "নিঃসন্দেহে এদের বংশে আমার পূর্বে একজন নবী এসেছিলেন, কিন্তু তারা তাকে হত্যা করে তার গোশতকে আগুন দ্বারা পাক করে ভক্ষণ করেছিল এবং তার শোরবাগুলো পান করেছিল।"

## হাদিস নং ৮০১

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, যখন কালো এবং হলুদ ঝান্ডাবাহী বাহিনী শামদেশের পার্শ্বে পরস্পর মিলিত হবে তখন মাটির নিচের অংশ তার উপরের অংশ থেকে অনেক উত্তম হবে। হদীস বর্ণনাকারী সাফওয়ান বলেন, অতিসত্ত্বর বর্বরজাতি হিমস নগরীর গেইটকে ভেঙ্গে ফেলবে। এ অবস্থাটা পূর্বের অবস্থার চেয়ে আরো মারাত্মক হবে।

## ২১ সুফিয়ানীর নাম, বংশ এবং বৈশিষ্ট প্রসঙ্গে

### হাদিস নং ৮০২

আবু উমাইয়া আল-কালবী (রহঃ) তার এমন এক শেখ থেকে বর্ণনা করেন, যিনি জাহেলী যুগকে পেয়েছিলেন। তিনি এরশাদ করেন, সুফিয়ানী মূলতঃ শামদেশের পশ্চিম দিকের 'আন্দারা' নামক একটি গ্রাম থেকে সাতজন লোক সহকারে প্রকাশ পাবে।

### হাদিস নং ৮০৩

আবু জাফর (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানী নামক লোকটি জনৈকা মহিলার গর্ভের সন্তানের শতমূল্য পরিমাণ সময়ে রাজত্ব করবে।

### হাদিস নং ৮০৪

হযরত ইবনুল হানাফিয়্যাহ (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, খোরাসান থেকে কালো ঝান্ডাবাহী দল এবং সুআঈব ইবনে সালেহ ও মাহদী (আঃ) এর আত্মপ্রকাশ আর মাহদী (আঃ) এর হাতে ক্ষমতা আসা বাহাত্তর মাসের মধ্যেই সংঘটিত হবে।

### হাদিস নং ৮০৫

হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, একটি তারকা প্রকাশ পাবে এবং কানা চোখের অধিকারী জনৈক লোকের নিতম্ব নিয়ে নড়াচড়া করতে থাকবে। এরপরই চন্দ্রগ্রহণ নিবে।

### হাদিস নং ৮০৬

হযরত আবু জাফর (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, সে লোকটি হবে কোটরাগত চোখ বিশিষ্ট।

## হাদিস নং ৮০৭

সুলাইমান ইবনে ঈসা (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আমি জানতে পেরেছি, নিঃসন্দেহে সুফিয়ানী সাড়ে তিন বৎসর পর্যন্ত ক্ষমতায় থাকতে পারবে।

## হাদিস নং ৮০৮

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, জনৈকা মহিলার একটি সন্তান ভূমিষ্ট হবে, তার নাম হবে আব্দুল্লাহ ইবনে ইয়াযীদ। তিনিই মূলতঃ আযহার কিংবা যুহরী ইবনুল কালবিয়া। সেই নাকি সুফিয়ানী হিসেবে প্রসিদ্ধি লাভ করেছে।

## হাদিস নং ৮০৯

হযরত আরতাত (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, আজহার ইবনুল কালবিয়্যাহ কুফা নগরীতে প্রবেশ করলে তার শরীরে এক ধরনের ঘা দেখা দিবে। যার কারণে রাস্তাতেই মারা যাবে। অতঃপর আরেক লোক প্রকাশ পাবে তায়েফ-মক্কা কিংবা মক্কা-মদীনার মাঝামাঝি জায়গায় বেতবাক এবং সাজার গোত্রের হিজাজে অবস্থানকারী বৃদ্ধদের ন্যায়। যার চরিত্র হবে নিম্নমানের, উপরের দিকে চওড়া মাথা বিশিষ্ট, শীর্ণ গোছার অধিকারী এবং তার চক্ষুদ্বয় হবে কোটরাগত। তার যুগে মূলতঃ বিভিন্ন ঝামেলা দেখা দিবে।

## হাদিস নং ৮১০

আরতাত (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানী হচ্ছে, প্রাথমিক অবস্থায় কালো এবং হলুদ ঝান্ডার অধিকারীদের মধ্যে যে যুদ্ধ হবে সেখানে সে মৃত্যুবরণ করবে। পশ্চিম বাইছানের মুনুদিরুন নামক স্থানে লাল উটের উপর আরোহণ করা অবস্থায় আত্মপ্রকাশ করবে। তার মাথায় একটি মুকুট থাকবে। বড় বড় দলকে একাধিকবার পরাজিত করবে। অতঃপর নিজেও মারা যাবে। তিনি ট্যাক্স গ্রহণ করবে এবং সৈন্যদেরকে বন্দি করবে এবং গর্ভবতী নারীদের পেট চিড়ে বাচ্চা বের করে আনবে।

## হাদিস নং ৮১১

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানীর ক্ষমতা থাকবে সাত/নয় মাস। বর্ণনাকারী আবু বকর বলেন, জামরা এবং দীনার ইবনে দ্বীনার বলেছেন, তার রাজত্বের বয়স হবে মহিলার গর্ভের সময়ের সমপরিমাণ।

## হাদিস নং ৮১২

হযরত আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানী হবে, খালেদ ইবনে ইয়াযীদ ইবনে আবু সুফিয়ানের বংশধর। তিনি মাথার উপরিভাগে উচ্চতার অধিকারী হবেন, চেহারায় বসন্তের দাগ থাকবে এবং চোখে সাদা একটা দাগ হবে। দিমাশকের কাছে ওয়াদিউল ইয়াবিছ নামক এলাকা থেকে প্রকাশ পাবে। বের হওয়াকালীন তার সাথে সাতজন লোক থাকবে। তাদের একজনের কাছে চিহ্নিত ঝান্ডা থাকবে। সেটা দেখে লোকজন চিনতে পারবে এবং দীর্ঘ ত্রিশ মাইল পাড়ি দিয়ে তার প্রতি আসতে থাকবে। যে লোকই উক্ত ঝান্ডার অধিকারীদের মোকাবেলা করবে সেই পরাজিত হবে।

## হাদিস নং ৮১৩

হযরত আবু বকর থেকে বর্ণনা করা হয়েছে। তিনি বলেন, সুফিয়ানী নামক লোকটি, ওয়াদিউল ইয়াবেছ থেকে বের হয়ে আসবে। তাকে দেখে দিমাশকের গভর্নর মোকাবেলা করতে এগিয়ে আসলে তার ঝান্ডা দেখেই পরাজিত হবে। বর্ণনাকারীদের একজন আব্দুল কুদ্দুস বলেন, তৎকালীন যুগে দিমাশকের গভর্নর ছিলেন বনুল আব্বাছের দায়িত্বশীলদের একজন।

## হাদিস নং ৮১৪

হযরত জামরা (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানী হচ্ছে, একজন ফর্সা রংয়ের অধিকারী, কোকড়ানো চুলবিশিষ্ট একজন লোক। এ জগতে কেউ তার সম্পদ গ্রহণ করলে কিয়ামতের দিন সেটা গ্রহণকারীর পেটে আগুনে সেক দেয়ার মাধ্যম হবে।

**হাদিস নং ৮১৫**

হযরত হারেছ ইবনে আব্দল্লাহ (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, ইয়াবেছ জনপদে আবু সুফিয়ানির বংশধর থেকে এক লোক প্রকাশ পাবে। তার হাতে থাকবে লাল ঝান্ডা। তার উভয় পায়ের গোছা হবে শীর্ণ আকৃতির। চোখ হবে লম্বা প্রকৃতির, হলুদ বর্ণের, যার মধ্যে এবাদতের চিহ্ন থাকবে।

**হাদিস নং ৮১৬**

হযরত যুবায়ের ইবনে নুফায়ের (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, ধ্বংস হোক আব্দুর রহমান ইবনে আব্দুল্লাহ এবং আবদুল্লাহ ইবনে আবদুর রহমানের জন্য।

**হাদিস নং ৮১৭**

বিশিষ্ট সাহাবী আবু উবাইদা ইবনুল জাররাহ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "উক্ত দ্বীন সর্বদা ইনসাফের উপর অটল ও স্থির থাকবে। এক পর্যায়ে উমাইয়া বংশের একজন লোক তার উপর কঠিনভাবে আঘাত করবে।"

**হাদিস নং ৮১৮**

হযরত মুহাম্মদ ইবনে আলী (রহঃ) বলেন, আমার কাছে পৌঁছেছে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "আবু সুফিয়ানের বংশের এক লোক ইসলামের উপর এমনভাবে আঘাত করবে, যার ক্ষতিপূরণ করা কখনো আর সম্ভব হবে না।"

**হাদিস নং ৮১৯**

হযরত আমরা ইবনে কায়স (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, বিশিষ্ট সাহাবী হযরত খালেদ ইবনুল ওলীদ রাদিয়াল্লাহু আনহু শাম দেশে খুতবা দেয়াকালীন জনৈক লোক দাঁড়িয়ে বললেন, নিঃসন্দেহে ফেৎনা প্রকাশিত

হয়েছে। উত্তরে খালেদ ইবনে ওলীদ (রাদিয়াল্লাহু আনহুঃ) বললেন, অসম্ভব এটা কোনো দিনই হতে পারে না। যেহেতু হযরত ওমর ইবনুল খাত্তাব রাদিয়াল্লাহু আনহু জীবিত আছেন। ফিৎনা তার সমূলে প্রকাশ পাওয়া তখনই সম্ভব যখন লোকজন আমার মত লোকের পিছনে ছুটবে এবং জনৈক লোক এমন থাকবে, গোটা পৃথিবীতে তার এমন আলোচনা ছড়িয়ে পড়বে যার সাথে তার কোনো সম্পর্কই থাকবে না। লোকজন তার দিকে ধাবিত হবে, কিন্তু তাকে আর পাওয়া যাবে না। আর তখনই ফিৎনা প্রকাশ হবে।

**হাদিস নং ৮২০**

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানীর নাম হচ্ছে আব্দুল্লাহ।

## ২২ সুফিয়ানীর প্রকাশ পাওয়ার সূচনা

**হাদিস নং ৮২১**

তিনি বলেন, বনু হাশেমের একজন লোক রাজত্বের মালিক হওয়ার সাথে সাথে বনু উমাইয়ার এক লোককে হত্যা করবে। এভাবে চলতে চলতে সামান্য সংখ্যক লোক বাকি থাকবে। যাদেরকে হত্যা করা হবে না। ঠিক তখনই বনু উমাইয়ার এক লোকের আবির্ভাব ঘটবে এবং সে প্রতি জনের বিপরীত দুইজন করে হত্যা করবে। ফলে নারী ব্যতীত কোনো পুরুষই আর বাকি থাকবে না। অতঃপর মাহদী (আঃ) এর আগমন হবে।

**হাদিস নং ৮২২**

খালেদ ইবনে মা'দান থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানীর আবির্ভাব ঘটলে তার হাতে তিনটি বাশের কঞ্চি থাকবে। এগুলো দ্বারা কাউকে আঘাত করার সাথে সাথে মৃত্যুর কোলে ঢলে পড়বে।

## হাদিস নং ৮২৩

আবু বকর ইবনে আবু মারিয়ম রহঃ থেকে বর্ণিত। তিনি তার কতিপয় শেখ থেকে বর্ণনা করেন, তিনি বলেন, সুফিয়ানীকে স্বপ্নে দেখানো হবে যে, অমুক স্থানের দিকে তুমি বের হও। ঘুম থেকে জাগ্রত হয়ে সে কাউকে দেখতে পাবে। দ্বিতীয় দিনও এভাবে দেখানো হবে, তৃতীয়বার তাকে বলা হবে, দাড়াও এবং বের হয়ে দেখ তোমার দরজায় কে দাড়িয়ে, তৃতীয় বার স্বপ্নে দেখার পর সে দৌড়দিয়ে ঘরের দরজায় গিয়ে দেখতে পাবে সাত/নয়জন লোক একটি পতাকা নিয়ে অপক্ষা করছে। তারা তাকে দেখে বলবে, আমরা আপনার সাথী হতে চাই। অতঃপর তিনি তাদেরকে নিয়ে বের হয়ে গেলেন, অন্যদিকে ওয়াদিউল ইয়াবিছ নামক গ্রামের অনেক লোক তার অনুস্বরণ করতে লাগল। এক পর্যায়ে দিমাশকের রাজা তার মোকাবেলার জন্য বের হয়ে আসবে এবং তাদের মধ্যে ভয়ানক যুদ্ধ সংগঠিত হয়। যখন তিনি তার ঝন্ডার দিকে দৃষ্টি দেয়ার সাথে সাথে পরাজিত হয়ে যায়। সেদিন দিমাশকের রাজা হবেন বনুল আব্বাছের জিম্মাদার।

## হাদিস নং ৮২৪

বিশিষ্ট সাহাবী হযরত আবু উবাদা ইবনুল জাররাহ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, "দুনিয়া ন্যায়পরায়ণতার সহিত চলতে থাকবে। এক পর্যায়ে সর্বপ্রথম বনু উমাইয়ার এক লোক তার মধ্যে মারাত্নকভাবে আঘাত করবে।"

## হাদিস নং ৮২৫

আবু কাবীল (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানী হচ্ছে নিকৃষ্ঠতম বাদশাহদের অন্যতম। সে অনেক ওলামায়ে কেরাম এবং বুদ্ধিজীবিদের হত্যা করবে। অথচ তাদের মাধ্যমে সে সাহায্য প্রার্থনা করতো। যে লোকই তার বিরোধীতা করতো তাকেই হত্যা করতো।

## হাদিস নং ৮২৬

হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, কিছুদিনের মধ্যে জনৈক লোক তার নিতম্ব হেলিয়ে নাচতে থাকবে। যে লোক কানা চোখের অধিকারী। তার যুগে যুদ্ধ, হত্যা বন্দি ইত্যাদি ব্যাপক আকার ধারণ করবে। তিনি হচ্ছে, সেই লোক যে মদীনাতে আক্রমণ করার জন্য সৈন্য প্রেরণ করবে।

## হাদিস নং ৮২৭

মুহাম্মদ ইবনে জাফর (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, হযরত আলী ইবনে আবু তালেব রাদিয়াল্লাহু আনহু এরশাদ করেন, খালেক ইবনে ইয়াযীদ ইবনে মোয়াবিয়া ইবনে আবু সুফিয়ানের সন্তানদের থেকে একজন লোক তার সাতজন সাথীসহ প্রকাশ পাবে। তাদের একজনের হাতে থাকবে চিহ্নিত একটি ঝান্ডা, যেটা দেখে সকলে বুঝতে পারবে যে, সাহায্য চাওয়া হচ্ছে। তার সাথে লোকজন প্রায় ত্রিশ মাইল পর্যন্ত ভ্রমণ করবে। যারাই উক্ত ঝান্ডা দেখবে তারাই পরাজয় বরণ করবে।

## হাদিস নং ৮২৮

হযরত আবু ইসহাক (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, হিশামের যুগে তোমরা সুফিয়ানীকে দেখতে পাবে না। এক পর্যায়ে পশ্চিমারা তোমাদের প্রতি ধেয়ে আসবে। যখনই তুমি সেটা দেখবে, তখন দিমাশকের মিম্বরে গিয়ে ঠাঁই দাড়িয়ে থাক। ঐ মুহূর্তে পশ্চিমারা হামলা করা সময়ের ব্যাপার মাত্র।

## হাদিস নং ৮২৯

হযরত তাবী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখনই শাম দেশে বায়দা নামক স্থানের পূর্বে কোনো বিদ্রোহ প্রকাশ পাবে, প্রথম সেটা সুফিয়ানীকে গ্রাস করবে। এক পর্যায়ে হাদীস বর্ণনাকারী লাইছ বলেন, উক্ত বিদ্রোহ তাবরিয়া নামক স্থানেও দেখা দিবে, ফলে আমি দ্রুত গতিতে জাগ্রত হয়ে যাই

এবং তার জন্য পাখার ব্যবস্থা করি। হঠাৎ বুঝতে পারলাম যে, মারাত্মক ও ভয়ানক একটা রাত্র ছিল।

### হাদিস নং ৮৩০

হযরত ইয়যূদ ইবনে আবযু হবীব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেন, "সুফিয়ানীর আগমন হবে, সাইত্রিশ হিজরীর মধ্যে। তার রাজত্বের স্থায়ীত্ব হবে আঠারো মাস। আর যদি তার আগমন উনচল্লিশ হিজরীতে হয়, তাহলে তার রাজত্বের স্থায়ীত্ব হবে মাত্র নয় মাস।"

### হাদিস নং ৮৩১

পাওয়া যায়নি

### হাদিস নং ৮৩২

হযরত আরতাত (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, দ্বিতীয় সুফিয়ানীর যুগে যুদ্ধ-বিগ্রহ এত ব্যাপক আকার ধারণ করবে, যার দ্বারা প্রত্যেক জাতি মনে করবে তার পার্শ্ববর্তী এলাকা ধ্বংস হয়ে গিয়েছে।

## ২৩ তিন ঝান্ডা প্রসঙ্গে

### হাদিস নং ৮৩৩

হযরত আরতাত (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, যখন তুর্কী, রোম এবং খাসাফ জাতি দিমাশকের এক প্রান্তরে জমায়েত হবে এবং দিমাশকের মসজিদের পশ্চিম প্রান্তে আরেকদল ভূপাতিত হবে তখনই শাম দেশে আরকা, আসহাফ এবং সুফিয়ানীদের তিনটি ঝান্ডা প্রকাশ পাবে। দিমাশক এলাকাকে জনৈক লোক অবরুদ্ধ করে রাখবে। এক পর্যায়ে সেই লোক এবং তার সাথীদেরকে হত্যা করা হলে বনু সুফিয়ান থেকে আরো দুইজন লোকের আত্মপ্রকাশ হবে। তখন যেন দ্বিতীয় বিজয় পাওয়া গেল।

অতঃপর যখন আরকা গোত্রের লোকজন মিশর থেকে এগিয়ে আসবে তখনই সুফিয়ানী তার সৈন্যদের সাহায্যে তাদের সামনে আত্মপ্রকাশ করবে। রোম এবং তুর্কীরা মিলে কারকায়সিয়া নামক স্থানে তাদেরকে হত্যা করবে এবং তাদের গোশত দ্বারা জঙ্গলে বাঘ-ভল্লুকরা তৃপ্ত হবে।

## ২৪ মিশর-শাম এলাকায় মতপার্থক্য সৃষ্টিকারী ঝান্ডার বর্ণনা ও তাদের বিজয়

### হাদিস নং ৮৩৪

হযরত আবু উমাইয়া আল কালবী (রহঃ) একজন প্রবীণ শেখ থেকে বর্ণনা করেন, যিনি জাহেলি পেয়েছিল এবং তার উভয় চোখের উপর থেকে ভ্রু খসে পড়েছে। তিনি বলেন, যখন কালো ঝান্ডার অধিকারীদের মাঝে মতপার্থক্য সৃষ্টি হবে, তখন তারা তিন দলে বিভক্ত হয়ে যাবে। একদল বনু ফাতেমার দিকে আহবান করবে, দ্বিতীয়দল বনুল আব্বাছের দিকে ডাকবে, অন্যদল ডাকবে নিজেদের দিকে।

### হাদিস নং ৮৩৫

হযরত মুহাম্মদ ইবনুল হানাফিয়া (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখন তাদের মাঝে মতানৈক্য দেখা দিবে, তখন শাম দেশে তিন ধরনের ঝান্ডা প্রকাশ পাবে। তার একটি হচ্ছে, আবকা জাতির ঝান্ডা।

### হাদিস নং ৮৩৬

হযরত আবু জাফর (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখন তাদের বক্তব্যে মতপার্থক্য সৃষ্টি হবে এবং যুসশিফার আত্মপ্রকাশ হবে, তখন তোমাদের আর বেশিক্ষণ অপেক্ষা করতে হবে না। এক পর্যায়ে মিশরে আবকাজাতির আবির্ভাব ঘটবে। তারা লোকজনকে হত্যা করতে করতে আরম পর্যন্ত

পৌঁছিয়ে দিবে। অতঃপর মাশু গোত্র তাদের উপর হামলা করে বসবে এবং উভয়ের মধ্যে মারাত্মক একটা যুদ্ধ সংঘঠিত হবে। এরপর সুফিয়ানী মালউন প্রকাশ পাবে এবং উভয়ে জয়লাভ করবে। এর পূর্বে অবশ্যই কুফা নগরীতে প্রসিদ্ধ বারোটি ঝান্ডার প্রদর্শনী হবে। ইতোমধ্যে হোসাইন রাদিয়াল্লাহু আনহু এর বংশ ধরদের একদল কুফাতে আগমন করে মানুষকে তার পিতার দিকে আহবান করবে। এরপর সুফিয়ানী তার সৈন্যদেরকে সংবাদ সরবরাহ করবে।

## হাদিস নং ৮৩৭

হযরত সাঈদ ইবনে আসওয়াদ, যু করনাত থেকে হাদীস বর্ণনা করেন। তিনি বলেন, লোকজন চারদলে বিভক্ত হয়ে যাবে। দুইজন হবে শাম দেশে। অন্য জন হবে হাকাম বংশ থেকে শুভ্র রংয়ের অধিকারী আসহাব নামক এক লোক, অন্য আরেক জন হচ্ছে মুজার গোত্রের একটু খাটো প্রকৃতির, যে কঠিন স্বভাবের। তৃতীয় জন হচ্ছে, সুফিয়ানী আর চতুর্থজন হলো, মক্কা নগরীতে গিয়ে আশ্রয় গ্রহণকারী। মোট এ চারজন লোক চার দলের নেতৃত্ব দিবে।

## হাদিস নং ৮৩৮

হযরত আবু জাফর মুহাম্মদ ইবনে আলী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, শাম দেশে মোট চারজন লোককে হত্যা করা হবে। তাদের প্রত্যেকে খলীফার সন্তানদের অন্তর্ভুক্ত। একজন বনু মারওয়ান থেকে, আরেকজন আবু সুফিয়ানের বংশধর, এদিকে সুফিয়ানী মারওয়ানের উপর বিজয়ী হবে। এবং তাদেরকে হত্যা করবে। অতঃপর মারওয়ানের সন্তানরা তার পিছু নিয়ে তাকেও হত্যা করে ফেলবে। এরপর তারা বনু আব্বাছ মাশরিকের দিকে যেতে থাকবে এবং কূফা নগরীতে প্রবেশ করবে। বর্ণনাকারী আবু জাফর (রহঃ) বলেন, মারওয়ানের বংশের একজন সুফিয়ানীর সাথে বিবাদে জড়িয়ে পড়বে এবং তাকে সুফিয়ানী মারওয়ানীদের উপর জয়লাভ করবে এবং তাকে হত্যা করবে। এর প্রতিশোধ হিসেবে মারওয়ানের সন্তানরা তিনমাস পর্যন্ত

যুদ্ধবিগ্রহ চালিয়ে যাবে এবং মাশরিকবাসিদের সাথে কূফায় প্রবেশ করবে।

## হাদিস নং ৮৩৯

তিনি বলেন, আমাকে খালেদ ইবনে ইয়াযিদ ইবনে মোয়াবিয়ার জনৈক মওলা সংবাদ দিয়েছে যে, তিনি মারাত্মক এক রোগে আক্রান্ত হয়ে কূফা থেকে বের হবে এবং আরিক নামক স্থানের মাঝামাঝি জায়গায় মৃত্যুবরণ করবে। মূলতঃ হঠাৎ কোনো সমস্যায় জড়িত হয়ে মারা যাবে।

## হাদিস নং ৮৪০

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, তৎকালীন যুগের অন্ধকারাচ্ছন্নতায় নিমজ্জিত লোকজন খুনোখুনির জন্য একত্রিত হবে। এক পর্যায়ে তারা তাদের দুশমনদেরকে নিজের এবং দেশের বন্ধু মনে করবে। তাদের সবচেয়ে অনিষ্টতার মূল লোকটি এগিয়ে আসলে তারা তাকে চিনতে পারবে না। সে একজন মধ্যবর্তী লোক এবং কোঁকড়ানো চুল ও কোটরাগত চোখবিশিষ্ট। তার উভয় চোখ হবে ভ্রু শুন্য। যে যুগের শেষের দিকে তারা বিশৃঙ্খলা ও খুনোখুনি করার জন্য জমা হবে, তখন সে মনসূরের দিকে দৃষ্টিপাত করলে, তৎক্ষণাৎ মনসূর মৃত্যু কোলে ঢলে পড়বে। তারা ঐ সময় বিভিন্ন শহরে বিক্ষিপ্ত হয়ে পড়বে। তাদের কাছে সংবাদটি পৌঁছার সাথে সাথে সকলে দৌড় দিয়ে এসে আব্দুল্লাহর হাতে বাইয়াত গ্রহণ করবে। এবং সুফিয়ানী ফেরৎ যাবে। এক পর্যায়ে পশ্চিমারা জমায়েত হবে, এমন জমায়েত যা ইতিপূর্বে কখনো দেখা যায়নি। অতঃপর কূফা থেকে একদল সৈন্য বের হয়ে আসবে। অন্যদিকে বসরা থেকেও সৈন্য বের হবে। তখনই জ্বলে-পুড়ে এবং ডুবে গিয়ে সর্বসাধারণ ধ্বংস হয়ে যাবে। এসময় কূফা নগরীতে বিভিন্ন ধরনের আঘাত আসতে থাকবে। পশ্চিমাদের পক্ষ থেকে আরেকদল প্রকাশ পাবে, আর তখনই ঘটে যাবে ছোট খাট একটা বিপ্লব। ঐ সময় আব্দুল্লাহ ইবনে আব্দুল্লাহর ধ্বংস হবে। অতঃপর সকলে হিমস নগরীতে হামলা করে বসবে এবং দিমাশককে আগুন দেয়া হবে। ফিলিস্তিন থেকে এক লোক বের হয়ে আসবে এবং যারা তার কাছে গিয়ে আশ্রয় গ্রহণ করবে বিজয়ী হবে।

তার হাতেই মূলতঃ মাশরিক বাহিনী ধ্বংস হবে, তার রাজত্ব স্থায়ী থাকবে মহিলাদের পেটে গর্ভের সন্তান থাকার সময় পর্যন্ত। তার জন্য কুফার সৈন্য বাহিনী থেকে তিনটি দল এগিয়ে আসবে। এসময় কুরাইশ বংশের বিভিন্ন ঘর আক্রান্ত হবে এবং তাদের দিন যাপন করা কঠিন হয়ে পড়বে।

**হাদিস নং ৮৪১**

হযরত আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, যখন কালো ঝান্ডাবাহীরা পরস্পর মতানৈক্যে লিপ্ত হবে তখন আরম জনপদের একাংশ ধ্বসে পড়বে এবং তার পশ্চিম পার্শ্বের মসজিদের এক সাইড ধ্বংস হয়ে যাবে। অতঃপর শাম দেশ থেকে তিন প্রকারের ঝান্ডা আত্মপ্রকাশ করবে। আসহাব, আরকা এবং সুফিয়ানীর ঝান্ডা। সুফিয়ানী বের হবে শাম দেশ থেকে, এক পর্যায়ে সুফিয়ানী সবদলের উপর জয়লাভ করবে।

**হাদিস নং ৮৪২**

হযরত যি করনাত থেকে বর্ণিত। তিনি বলেন, লোকজন সফর মাসে বিভিন্ন ধরনের মতবিরোধে লিপ্ত হয়ে যাবে এবং চারজন লোকের উপর ভিত্তি করে বিক্ষিপ্তও হয়ে যাবে। একজন হবে মক্কাতে আশ্রয় গ্রহণকারী, অন্য দুইজন শাম দেশের বাসিন্দা। তার মধ্যে একজন সুফিয়ানী, অন্যজন হাকামের বংশধর, শুভ্র রংয়ের অধিকারী আসহার নামের। চতুর্থ হচ্ছেন, মিশরের বাসিন্দা প্রতাপশালী। এরা মোট চারজন।

**হাদিস নং ৮৪৩**

হযরত ইবনে যুরাইর (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, লোকজন চারজন জালেমের ক্ষেত্রে মতপার্থক্য হয়ে যাবে। একজন হবে প্রতাপশালী, যে নিজের জন্য খেলাফতের বাইয়াত করাবে। লোকজনকে একশত একশত করে দান করতে থাকবে। অন্য দুইজন শাম দেশের বাসিন্দা তারাও মানুষকে এত বেশি দান করবে, যা ইতোমধ্যে কেউ করেনি। তাদের দুই জন থেকে সেই দিমাশকে বিজয়ী হবে, সে লোকই হবে শাম দেশের নেতৃত্ব

দানকারী।

## হাদিস নং ৮৪৪

তিনি বলেন, তিনজন লোক প্রকাশ পাবে। প্রত্যেকে রাজত্বের দাবি করবে। একজন আবকা দ্বিতীয়জন আসহাব, অন্য আরেকজন হচ্ছে আবু সুফিয়ানের পরিবার থেকে। যে সাথে কুকুর নিয়ে বের হবে এবং লোকজনকে বন্দি করে রাখবে।

## হাদিস নং ৮৪৫

হযরত আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, শাম দেশে তিন ঝান্ডাবিশিষ্ট তিনজন লোক আত্নপ্রকাশ করবে। একজন আসহাব, দ্বিতীয়জন আবকা এবং তৃতীয়জন হবে, সুফিয়ানী। সুফিয়ানী বের হবে শাম দেশ থেকে, আবকা বের হবে মিশর থেকে। তবে সুফিয়ানী তাদের উপর জয়লাভ করবে।

## হাদিস নং ৮৪৬

হযরত যি করনাত (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, লোকজন সফর মাসে বিভিন্ন মত বিরোধে জড়িয়ে যাবে এবং চারজন লোকের অনুসরণ করার মাধ্যমে পরস্পর বিচ্ছিন্ন হয়ে যাবে। একজন হচ্ছে, মক্কাতে আশ্রয় গ্রহণকারী, দুইজন শামের অধিবাসী, তাদের একজন হচ্ছে সুফিয়ানী, অন্য জন আসহাব নামের শুভ্র রংয়ের অধিকারী হাকামের বংশধরদের থেকে। চতুর্থজন হচ্ছে, মিশরের এক প্রতাপশালী লোক। কিন্দার একলোক রাগান্বিত হয়ে শামের দিকে ছুটবে। অতঃপর মিশরের একটি বিশাল বাহিনী ধেয়ে আসবে এবং ঐ প্রতাপশালী লোককে হত্যা করবে আর মিশরকে শুকনো লাদির ন্যায় চূর্ণবিচূর্ণ করে ফেলবে। অতঃপর মক্কায় আশ্রয় নেয়া লোকটির প্রতি বাহিনী প্রেরণ করবে।

## হাদিস নং ৮৪৭

হযরত হোজাইফা ইবনুল ইয়ামান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, যখন সুফিয়ানী মিশরে প্রবেশ করে সেখানে দীর্ঘ চারমাস পর্যন্ত অবস্থান করে লোকজনকে হত্যা করবে এবং সেখানের বাসিন্দাদেরকে বন্দি করবে, সেদিন অনেক ক্রন্দনকারী মহিলারা তাদের সম্ভ্রমহানী হওয়ার কারণে কান্নাকাটি করবে। অনেকে তাদের সন্তান হারানোর বেদনায় রোনাজারী করতে থাকবে, অনেকে সম্মানিত হওয়ার পর সম্মানহানী হওয়ার কারণে ক্রন্দন করবে। আবার কেউ কেউ বিলাপ করতে থাকবে কবরে চলে যাওয়ার আগ্রহ নিয়ে।

## হাদিস নং ৮৪৮

আবু ওয়াহাব কালাঈ (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, বর্বর জাতির ব্যাপারে আরব এবং লোকজনের মাঝে বিভিন্ন ধরনের মত পার্থক্য সৃষ্টি হবে। ঐ সময় লোকজন চার ঝান্ডার আত্মপ্রকাশ হওয়া দেখবে। তখন বিজয় হবে কুজাবাসিদের জন্য। তাদের নেতৃত্বে থাকবে আবু সুফিয়ানের বংশধরদের একজন। বর্ণনাকারী ওলীদ বলেন, অতঃপর সুফিয়ানী এগিয়ে আসবে এবং বনু হাসেম ও বাকি তিন ঝান্ডাবিশিষ্ট তাকে প্রতিরোধকারীদের সাথে যুদ্ধে লিপ্ত হবে। সে এককভাবে তাদের সকলের উপর জয়ী হবে এবং কূফার দিকে যেতে থাকবে আর বনু হাশেমকে ইরাকের দিকে বিতাড়িত করবে। অতঃপর কূফা থেকে ফিরে এসে শামের নিম্ন ভূমিতে মারা যাবে। আবু সুফিয়ানের সন্তানদের থেকে অন্য আরেকজন লোক খলিফা হওয়ার দাবি করবে এবং সকলের উপর তারই জয় হবে। সে লোক হচ্ছে সুফিয়ানী।

## হাদিস নং ৮৪৯

হযরত আবু জাফর (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখন আবকা নামক লোকটি বিশালদেহী কিছু লোককে সাথে নিয়ে জয়লাভ করবে তখন তাদের মধ্যে মারাত্মক এবং ভয়াবহ এক যুদ্ধ সংঘঠিত হবে। অতঃপর সুফিয়ানী

মালউন আত্মপ্রকাশ করে তাদের উভয়ের সাথে যুদ্ধ করে উভয়ের উপর জয়লাভ করবে। অতঃপর মনসূর আল-ইয়ামানী সানা থেকে স্বশস্ত্র অবস্থায় তাদের উপর হামলা করবে। তার কঠোরতা অনেক বেশি হবে, যার কারণে মানুষকে জাহেলী যুগের ন্যায় নির্মমভাবে হত্যা করবে। সে এবং আখওস আর তার অধীনস্থরা পরস্পরের সাথে স্বাক্ষাৎ করবে কাপড়-চোপড় রক্তে রঞ্জিত অবস্থায়। তাদের মাঝে আবারো ভয়াবহ যুদ্ধ হবে। আখওসে সুফিয়ানী জয়লাভ করবে। এরপর রোমবাসিরাও জয়লাভ করে শাম দেশে যেতে থাকবে। এরপর সুফিয়ানী ও কিন্দার সুন্দর একটা স্থানে আত্মপ্রকাশ করবে। সে যখন সামা পাহাড়ে আরোহণ করবে তখন এগিয়ে আসবে এবং ইরাকের দিকে যেতে থাকবে। অবশ্যই এর পূর্বে কূফা নগরীতে বারো প্রকারের প্রসিদ্ধ ঝান্ডা উত্তোলন করা হবে এবং কূফায় হযরত হাসান কিংবা হোসাইন রাদিয়াল্লাহু আনহু এর সন্তানদের একজনকে হত্যা করা হবে। যে লোকজনকে তার পিতার প্রতি দাওয়াত দিচ্ছিল। মাওয়ালীদের একজন প্রকাশ পাবে। যখন তার সার্বিক অবস্থা স্পষ্ট হয়ে যাবে এবং ব্যাপকহারে লোকজনকে হত্যা করা হবে। তখন তাকে হত্যা করার জন্য সুফিয়ানী এগিয়ে আসবে এবং সে সফল হবে।

## হাদিস নং ৮৫০

হযরত কা’ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখন রমাযান মাসে দুইবার ভূমিকম্প হবে তখন আহলে বায়তের তিনজন লোক আর্তচিৎকার করে উঠবে। তাদের একজন বড়ই দাপট প্রদর্শন করবে এবং অন্যজন সহনশীলতা ও ধৈর্যধারণের চেষ্টা করবে। তৃতীয়জন হত্যা করার জন্য এগিয়ে যাবে। তার নাম হবে আব্দুল্লাহ। ফুরাত নদীর তীরে বিশাল এক জমায়েত অনুষ্ঠিত হবে। প্রত্যেকে সম্পদ অর্জনের জন্য যুদ্ধে লিপ্ত হবে এবং যুদ্ধ করতে করতে প্রত্যেক নয়জনের সাতজনই মারা যাবে।

**হাদিস নং ৮৫১**

ইবনে শিহাব যুহরী থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, যখন ফুরাত নদীর ব্রীজের পাদদেশে হলুদ এবং কালো পতাকাবাহী বাহিনী জমায়েত হবে তখন মাশরিক বাহিনী পৃষ্ঠপ্রদর্শন করে পরাজিত হবে। এক পর্যায়ে তারা ফিলিস্তিনে এসে পৌঁছবে ঐ সময় সুফিয়ানি মাশরিকবাসিদের উপর হামলা করবে। পশ্চিমারা জর্দানে এসে পৌঁছলে তাদের নেতা মারা যাবে এবং তারা তিন দলে বিভক্ত হয়ে যাবে। এক দল যেদিক থেকে এসেছিল সেদিক চলে যাবে, দ্বিতীয় দল হজ্বের উদ্দেশ্যে রওয়ানা দিবে, অন্যদল নিজেদের অবস্থানে অটল থাকবে এবং সুফিয়ানী তাদের উপর আক্রমণ করবে ও তাদের পরাজিত করবে। তারা পরাজয় স্বীকার করে নিয়ে সুফিয়ানীর অনুগত হয়ে যাবে।

**হাদিস নং ৮৫২**

ইবনুল হানাফিয়া (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানী আবকাদের উপর জয়লাভ করে মিশরে প্রবেশ করলে মিশর বিরান ভূমিতে পরিণত হয়ে যাবে।

**হাদিস নং ৮৫৩**

আমর ইবনুল হারেস থেকে বর্ণিত। বকর ইবনে সুওয়াদা তাকে সংবাদ দিয়েছেন, তিনি আবু যামআ আব্দুল্লাহ ইবনে আমর এবং আবু যর গিফারী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণনা করেন। তারা সকলে এরশাদ করেন, মিশর দেশ থেকে নিরাপত্তা অনেক আগে উঠে যাবে। বর্ণনাকারী খারেজা বলেন, আমি আবু যর গিফারী রাদিয়াল্লাহু আনহুকে জিজ্ঞাসা করলাম, তখন কি মিশরে উপদেশ দানকারী কোনো ইমাম থাকবে না? জবাবে তিনি বলেন, না, তখন সব ইমামের হত্যা আখেরী পর্যায়ে পৌঁছে যাবে।

**হাদিস নং ৮৫৪**

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। নিঃসন্দেহে মিশর ভূখন্ডকে টুকরো করা হবে যেমন পশুর শুকনো লাদি একটা থেকে আরেকটা বিচ্ছিন্ন থাকে।

**হাদিস নং ৮৫৫**

হযরত যি করনাত (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, যখন তুমি বনু উমাইয়ার জনৈক ল্যাংড়া লোককে মিশরে দেখতে পাবে, তখন দ্রুত তুমি নিজের তাঁবু থেকে বের হয়ে যাও কেননা, তাকে তার ঘরের এক লোক হত্যা করবে। অতঃপর তাদের প্রতি শাম দেশ থেকে একটি বিশাল বাহিনী প্রেরণ করা হবে। তখন কিন্দার এক লোক তার প্রতি তাঁবুর খুঁটি নিক্ষেপ করবে। তাদের অনুসরণ করে প্রথম এবং দ্বিতীয় দল মারা যাবে এবং বলবে, আমিই তোমাদের জন্য এক্ষেত্রে যথেষ্ট। তারা তখন বাহিনী সহকারে এগিয়ে আসবে এবং ঐ লোককে এবং তার অনুসারীকে হত্যা করবে। এক পর্যায়ে মিশরবাসিকে অবরুদ্ধ করে রাখবে এবং তাদের 'মাজন' বাজারের দিকে নিয়ে যাবে।

## ২৫ বনু আব্বাস, আহলে মাশরিক এবং সুফিয়ানীর মাঝে শামদের সংঘঠিত ঘটনা প্রসঙ্গে

**হাদিস নং ৮৫৬**

হযরত সাওবান রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উম্মে হাবীবার সাথে আলোচনা করছিলেন। এক পর্যায়ে বনুল আব্বাছ এবং তাদের নেতৃত্বের আলোচনা আসলে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উম্মে হাবীবা রাদিয়াল্লাহু আনহু এর দিকে দৃষ্টিপাত করে বললেন, তাদের বংশের এক লোকের হাতেই বনু আব্বাসের ধ্বংস হবে।

## হাদিস নং ৮৫৭

হযরত ওলীদ ইবনে মুসলিম (রহঃ) বলেন, কুজাআ বংশের লোকজন পশ্চিমাদের উপর বিজয়ী হলে তাদের কাছে তাদের বংশের একলোক আসবে। এবং তার সাথীদের সাথে বাগিনার ঘরে প্রবেশ করবে। সেখানে পৌঁছে সকলকে দেওলিয়া করে ছাড়বে। এরপর তাদের শরীরে এক ধরনের ফোঁড়া দেখা দিলে সেখান থেকে শামের উদ্দেশ্যে বের হলে ইরাক-শামের মধ্যবর্তী জায়গায় পৌঁছে মারা যাবে। এবং তাদের বংশেরই একজন নেতৃত্ব হাতে নিবে। সেই হচ্ছে, সুফিয়ানী নামক লোক, যার অনেক কান্ড কারখানা রয়েছে। যে লোক সর্বস্থানে বিজয়ী হবে। অতঃপর আরববাসিরা তার বিরুদ্ধে শাম দেশে সৈন্য জমায়েত করবে এবং তাদের মধ্যে ভয়ানক এক যুদ্ধ হবে। এক পর্যায়ে যুদ্ধ মদীনার দিকে ধাবিত হবে, অতঃপর 'বাকিউল গারকাদ' নামক স্থানে তাদের মাঝে এক ভয়ানক যুদ্ধ সংঘঠিত হবে।

## হাদিস নং ৮৫৮

ইবনে শিহাব যুহরী (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, জনৈক লোক একটি ফোঁড়ায় আক্রান্ত হয়ে কূফা থেকে পলায়ন করতে গিয়ে মারা যাবে। পরবর্তীতে তার পিতার নামের একজন লোক তাদের জিম্মাদারী গ্রহণ করবে। তার নাম হবে আলী আট হরফবিশিষ্ট। নৈতিকতাহীন লোক, পায়ের গোছা গোশতহীন বিশিষ্ট, মাথার উপরীভাগ ন্যাড়া, কোটরাগত বিশিষ্ট চক্ষুদ্বয়। তারপর লোকজন ধ্বংস হয়ে যাবে।

## হাদিস নং ৮৫৯

হযরত কা'ব রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, তার রাজত্ব হিমস নগরীতে ব্যাপক আকার ধারণ করবে এবং দিমাশককে আগুন জ্বালাতে থাকবে। তার শক্তি হবে বনুল আব্বাছের পতন হওয়া।

**হাদিস নং ৮৬০**

হযরত ইবনে শিহাব যুহরী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানী শামবাসীদের থেকে বাইয়াত নিবে এবং মাশরিকবাসীদের সাথে যুদ্ধে লিপ্ত হয়ে যাবে। ফলে তাদেরকে ফিলিস্তিন থেকে বের করে দিলে তারা 'মারাজুস সফর' নামক এলাকায় অবস্থান গ্রহণ করবে। তাদের সাথে শামবাসীদের স্বাক্ষাৎ হলে মাশরিকবাসিরা পলায়ন করবে এবং সানিয়া পাহাড়ের উপর গিয়ে ঘাঁটি ফেলবে। এরপর তাদের মধ্যে তীব্র যুদ্ধ হবে, সেখান থেকেও বিতাড়িত হয়ে হিমসে এসে পৌঁছবে। সেখানেও হামলার সম্মুখিন হবে এবং পিছু হঠে কারকীসিয়া নামক এক বিরান শহরে এসে পৌঁছবে। সেখানেও তীব্র যুদ্ধ হবে এবং মাশরিকবাসিরা পরাজিত হয়ে সে এলাকা ত্যাগপূর্বক আকের কূফা নামক এলাকার দিকে এসে পৌঁছবে। আবারো তারা যুদ্ধের সম্মুখিন হবে এবং পরাজিত হয়ে সুফইয়ানী সুল আমওয়াল অতিক্রম করে যাবে। এহেন অবস্থায় সুফিয়ানীর গলায় একটি ফোঁড়া হবে। এবং সকাল বেলা কূফায় প্রবেশ করে বিকাল বেলা তার সৈন্য নিয়ে বের হয়ে যাবে। শাম দেশের বর্ডারে পৌঁছলে সে মারা যাবে। এক পর্যায়ে শামবাসিরা আতঙ্কিত হয়ে উঠবে এবং তারা আব্দুল্লাহ ইবনে ইয়াযিদ ইবনে কালবিয়্যাহ নামক এক লোকের হাতে বাইয়াত গ্রহণ করবে। যার চোখ কোটরাগত হবে, চেহারা হবে উজ্জল। এদিকে মাশরিক বাহিনীর কাছে সুফিয়ানীর মৃত্যু সংবাদ পৌঁছলে, তারা বলবে শামবাসীদের রাজত্ব হাত ছাড়া হয়ে যাবে। অতঃপর তারা হামলা করার জন্য এগিয়ে যাবে। ঐ দিকে ইবনুল কালবিয়্যাহর নিকটও এ সংবাদ পৌঁছলে সেও সর্বশক্তি নিয়ে এগিয়ে আসবে এবং উলূবিয়্যাহ নামক স্থানে উভয় দল যুদ্ধে লিপ্ত হবে এবং মাশরিকবাসিরা আবারো পারাজিত হয়ে পলায়ন করবে। এক পর্যায়ে কূফা নগরীতে এসে প্রবেশ করবে। ইবনুল কালবিয়্যাহ সেখানেও আক্রমণ করবে এবং নারী-পুরুষ, শিশুসহ সবাইকে বন্দি করবে। এবং কূফা নগরী বিরান ভূমিতে পরিণত হবে। অতঃপর সেখান থেকে হিজাজ অভিমুখে একটা বিশাল বাহিনী

রওয়ানা দিবে।

**হাদিস নং ৮৬১**

হযরত আরতাত ইবনুল মুনজির (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, অভিশপ্ত উজ্জল চেহারা বিশিষ্ট লোকটি মুন্দিরুন এলাকা থেকে বের হবে। যেটা হবে বায়ছানের পশ্চিম দিকে। প্রকাশ পাবে লাল একটি উটির উপর আরোহণ করে। তার মাথায় মুকুট থাকবে। উক্ত দল পর পর দুইবার পরাজিত হয়ে ধ্বংস হয়ে যাবে। সে টেক্স গ্রহণ করবে এবং সকলকে বন্দি করবে, আর গর্ভবতী মহিলাদের পেট চিড়ে বাচ্চা বের করে আনবে।

**হাদিস নং ৮৬২**

হযরত কা'ব রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানী আত্নপ্রকাশ করার পর পশ্চিমাদের এক দলকে নিজের দিকে আহ্বান করবে। তার আহবানে সাড়া দিয়ে এতবেশি লোকের জমায়েত হবে, যা ইতিপূর্বে কারো জন্য হয়নি। অতঃপর কূফাতুল আম্বার থেকে একটা দল প্রেরণ করবে। উভয় দল কারকীসিয়্যা নামক স্থানে পরস্পরের সাথে মিলিত হলে তাদের থেকে ধৈর্য্যকে দূর করে দেয়া হবে এবং সাহায্য তুলে নেয়া হবে। যদি তার বাহিনী পশ্চিমদিক থেকে আত্নপ্রকাশ করে, তাহলে প্রথমে ছোট্ট একটি যুদ্ধ হবে তখনই আব্দুল্লাহ ইবনে আব্দুল্লাহর ধ্বংস হবে। যিনি হিমস নগরীর দিকে হামলার উদ্দেশ্যে এগিয়ে যাবে। সে হবে নিকৃষ্টতম ধূর্ত ব্যক্তি সে দিমাশকে আগুন জালাবে এবং তার হাতে হবে মাশরিকবাসীদের পতন।

**হাদিস নং ৮৬৩**

হযরত মুহাম্মদ ইবনে হিমইয়ার, তার কতিপয় শেখ থেকে বর্ণনা করেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরশাদ করেছেন, “শাম এবং ইরাকবাসীরা হিমস নগরীতে একে অপরের উপর আক্রমণ করবে, তখন ইরাকবাসীরা পরাজিত হবে এবং তাদেরকে হত্যা করতে করতে নিজেদের দেশে পাঠিয়ে দেয়া হবে।”

**হাদিস নং ৮৬৪**

হযরত আলী রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত। তিনি বলেন, দুই আব্দুল্লাহ একে অপরের পিছু নিতে থাকবে। এক পর্যায়ে উভয় বাহিনী কারকীসিয়া নামক স্থানের নদীর পাশে সমবেত হবে।

**হাদিস নং ৮৬৫**

হযরত খালেদ ইবনে মা'দান (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানী বিরাট এক বাহিনীকে মোট দুই বার পরাজিত করবে, পরবর্তীতে সে নিজেও ধ্বংস হয়ে যাবে।

**হাদিস নং ৮৬৬**

হযরত কা'ব (রহঃ) থেকে বর্ণিত। তিনি এরশাদ করেন, বিশাল একটি জামাআতকে সুফিয়ানী দুই দুইবার পরাজিত করে তাদের উপর কর আরোপ করবে এবং তাদের জনগণকে বন্দি করবে। কুরাইশের জনৈকা নারীকে যবেহ করার মাধ্যমে হত্যা করে তার পেট চিঁড়ে বাচ্চা বের করে আনবে। সেই হবে বনু হাশেমের পেট চিড়ে যাদের বাচ্চা বের করা হয়েছে তাদের অন্যতম। এরপর সুফিয়ানী মারা গেলে তার পরিবারের সদস্যদের থেকে কতিপয় লোক ব্যাপকভাবে হামলে পড়বে। কয়েক বৎসর পর নিকৃষ্টতম এক লোক, অভিশপ্ত জাতির অন্তর্ভুক্ত লোকজনকে তার প্রতি আহবান জানাবে। তার নাম হবে আব্দুল্লাহ। সে নিজে যেমন অভিশপ্ত হবে, তার অনুসারীরাও অভিশপ্ত হবে। তাদের প্রতি আসমান-জমিনের অধিবাসী সকলে অভিশাপ দিবে। সে হবে মানুষের কলিজা ভক্ষণকারী। সে দিমাশকে এসে তার মিম্বরে আরোহণ করবে। তার যাবতীয় নির্দেশ হিমস নগরী পর্যন্ত পৌঁছে যাবে। এবং সে দিমাশকে আগুন জ্বালিয়ে দিবে। এবং সেটা হবে, বনুল আব্বাছ থেকে দুইজন লোক, যারা একই বংশের হবে যখন সিংহাসনের দাবীদার হবে। প্রথমজন দ্বিতীয় জনের সাথে মতবিরোধে লিপ্ত হলে সুফিয়ানীর আত্মপ্রকাশ ঘটবে। সে হবে অল্প বয়স্ক, কোকড়ানো চুল বিশিষ্ট। সাদা রংয়ের অধিকারী

এবং লম্বা প্রকৃতির। তাদের মাঝে শাম দেশে অনেকগুলো যুদ্ধ সংঘটিত হবে এবং বনুল আব্বাছের অনেক নারীকে বন্দি করে দিমাশকে ফেরৎ পাঠানো হবে।

**হাদিস নং ৮৬৭**

হযরত আরতাত ইবনে মুনযির থেকে বর্ণিত। তিনি বলেন, সুফিয়ানী তার নিজের বিরোধীতাকারীদেরকে হত্যা করে তাদেরকে পেরেক দ্বারা আটকিয়ে ঝুলিয়ে রাখা হবে। তাদের গোশত বড় এক পাতিলে পাকানো হবে। এভাবে দীর্ঘ ছয় মাস পর্যন্ত চলতে থাকবে। এক পর্যায়ে মাশরিক মাগরিব বাহিনী পরস্পরের সাথে যুদ্ধে লিপ্ত হবে।

## ২৬ শাম এবং বনুল আব্বাসের মাঝে ঘটে যাওয়া ঘটনা ও সুফিয়ানীর আলোচনা

### হাদিস নং ৮৬৮

হযরত ওজীন ইবনে আতা (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, চতুর্থ ফিৎনা মূলতঃ রিককাহ থেকে সূচনা হবে।

### হাদিস নং ৮৬৯

ওলীদ (রহঃ) জনৈক মুহাদ্দিস থেকে বর্ণনা করেন, বনুল আব্বাছের মাঝে এখতেলাফের সূচনা হচ্ছে, খোরাসান থেকে একটি ঝান্ডার আত্মপ্রকাশ হওয়া। তখন তাদের মাঝে মানবিতুয জাফরানে তীব্র যুদ্ধ সংঘঠিত হবে। সেখানে অংশগ্রহণকারী সকলে মারা যাবে। মানাবিতুয জাফরানের ঘটনা মানুষের কাছে পৌঁছলে, যখন তিনি পবিত্র মদীনাতে ঝর্ণার মাঝামাঝি স্থানে অবস্থান করছিলেন। এক পর্যায়ে তাদের কাছে ধন সম্পদ, টাকা-পয়সা যার কাছে যা কিছু আছে সব নিয়ে বেড়িয়ে পড়বে। ফলে হাররান নামক এলাকায় এসে যাত্রা বিরতি করবে। এহেন পরিস্থিতিতে তাদের কাছে সংবাদ আসবে, পশ্চিমাদের জনৈক বাদশাহ হামলা করেছে। তার মোকাবেলা করার জন্য সৈন্য প্রেরণ করলে তারা পরাজিত হবে এবং সে এবং তার সাথীবর্গ শাম দেশে গিয়ে আশ্রয় গ্রহণ করবে। এ সময় আমমান জনৈক ঘোষক ঘোষণা করবে, 'ধ্বংস হোক হিমসবাসীদের জন্য, যারা স্পষ্ট চোখ বিশিষ্ট হবে'। তখনই প্রত্যেক বিবাহিত এবং সন্তানওয়ালী নারীগণ গর্ভবতী হয়ে যাবে। এভাবে চলতে চলতে নাহার সম্বলিত এলাকায় এসে অবস্থান নিবে। সেখানে এক জালেম বাদশাহকে হত্যা করা হবে। এবং তার যাবতীয় সম্পদ তাকসীম করে দেয়া হবে। এরপর তারা হাররান নামক মদীনাতুল আসনামে এসে পৌঁছবে। সেখানে বাসিন্দাদের পেট ফেঁড়ে ফেলা হবে এবং তাদের একতাবদ্ধতা নষ্ট করা হবে। আরেকটি বাহিনী মাশরিকের দিকে প্রেরণ করা

হবে এবং সেখানের বাসিন্দাদের কাছ থেকে বাধ্যতামূলকভাবে বাইয়াত নেয়া হবে। সেখানে দীর্ঘ আঠারো মাস পর্যন্ত অবস্থান করবে। এরপর খাবুরের দিকে যেতে থাকবে এবং সেখানেও দীর্ঘদিন থাকবে। এরপর মারবাজুস সূরের দিকে যাবে এবং সে এলাকাকে প্রচন্ড উত্ত্বপ্ত অবস্থায় রেখে আসবে। অতঃপর মাশরিকবাসিরা তাকে বর্জন করে পাহাড়ের ভিতরে চলে যাবে এবং সেখানে তার পরিবারের একজন তার সাথে গাদ্দারী করে তাকে হত্যা করবে। তারপর মাশরিক বাহিনী এসে হাররান এবং রুনা নামক স্থানের মাঝামাঝি এলাকায় অবস্থান নিবে। এবং ঘরের মাঝখান থেকে জনৈক আমরাদের আত্মপ্রকাশ হবে।

**হাদিস নং ৮৭০**

হযরত আবু উমাইয়া কালবী (রহঃ) থেকে বর্ণিত। তিনি বলেন, কালো ঝান্ডাবাহীরা যুদ্ধে লিপ্ত হবেন, তাদের ভিতর থেকে সাত জনের একটা কাফেলার আত্মপ্রকাশ হবে। এবং গ্রাম বাসিদের কাছে তার সাহায্যের আবেদন করে লোক প্রেরণ করবে। তারা সরাসরি অস্বীকার করবে। এদিকে বনুল আব্বাছের অভিভাবকত্ব গ্রহণকারীর কাছে তাবরিয়া নামক স্থানে তার আগমনের সংবাদ পৌঁছে যায়। তখন তার উদ্দেশ্যে বিশাল বাহিনী প্রেরণ করে। তারা পরস্পরের মুখোমুখি হলে প্রত্যেক সৈন্য তার প্রতিপক্ষের উপর ঝাপিয়ে পড়বে। দুই দলের প্রধানদ্বয়ও একে অপরের উপর আক্রমণ করবে। এবং তাকে সবকিছু জানাবে। তখন খারেজী এবং তার সাথের লোকজন টীলার দিকে অবস্থিত বড়ই গাছের দিকে ধাবিত হবে এবং তার ছায়ায় আশ্রয় নিবে। এ সময় গ্রামবাসিরা এসে তার হাতে হাত রেখে বাইয়াত গ্রহণ করবে এবং তার সাথে ভ্রমণ করতে থাকবে। আফহাওয়ানা নামক স্থানে পৌঁছলে বুহাইরায়ে তাবরিয়্যাহর কাছাকাছি স্থানে তাদের মধ্যে তীব্র লড়াই হবে। তাদের রক্তে সমুদ্রের পানি পর্যন্ত লাল হয়ে যাবে। অতঃপর তারা পরাজিত হবে। জাবিয়া নামক স্থানে আবারো যুদ্ধ সংঘটিত হবে, যার কারণে জাবিয়া নামক স্থানের আশেপাশের প্রায় পাঁচ মাইল পর্যন্ত এলাকা ধ্বংসস্তুপে পরিণত

